ঊর্জ্জস্বিনরনাগাশ্বং চত্বরাপণশোভিতম্।
প্রসিদ্ধব্যবহারঞ্চ প্রশান্তমকুতোভয়ম্ ॥৮॥
সুপ্রভং সানুনাদঞ্চ সুপ্রশস্তনিবেশনম্।
শূরাঢ্যজনসম্পন্নং ব্রহ্মঘোষানুনাদিতম্ ॥৯॥
সমাজোৎসবসম্পন্নং সদাপূজিতদৈবতম্।
বশ্যামাত্যবলো রাজা তৎপুরং স্বয়মাবিশেৎ ॥১০॥ (কুলকম্)
তত্র কোশং বলং মিত্রং ব্যবহারঞ্চ বর্দ্ধয়েৎ।
পুরে জনপদে চৈব সর্ব্বদোষান্নিবর্ত্তয়েৎ ॥১১॥
ভাণ্ডাগারায়ুধাগারং প্রযত্নেনাভিবর্দ্ধয়েৎ।
নিচয়ান্ বর্দ্ধয়েৎ সর্ব্বাংস্তথা যন্ত্রায়ুধালয়ান্ ॥১২॥

ভারতকৌমুদী

প্রশান্তং নিরুপদ্রবম্। সুপ্রভমত্যুজ্জ্বলম্, অনুনাদৈর্গীনাদিধ্বনিভিঃ সহেতি তৎ, সুপ্রশস্তানি নিবেশনানি গৃহাণি যত্র তৎ, শূরৈর্বীরৈঃ আঢ্যজনৈর্ধনিজনৈশ্চ সম্পন্নম্, ব্রহ্মঘোষৈর্বেদধ্বনিভিরনুনাদিতম্। সমাজেষু লোকসভাসু যে উৎসবা যাত্রাস্তৈঃ সম্পন্নম্, পূজিতানি দৈবতানি দেবা যত্র তৎ, দেবালয়-যুক্তমিত্যর্থঃ। বশ্যানি রাজ্ঞ এবাধীনানি অমাত্যাঃ সচিবা বলানি সৈন্যানি চ যস্য সঃ ॥৬—১০॥

তত্রেতি। ব্যবহারং ক্রয়বিক্রয়াচরণম্। সর্ব্বদোষান্ জ্বররোগকারণাদীন্ ॥১১॥

ভাণ্ডেতি। ভাণ্ডাগারং কোশগৃহম্। নিচয়ান্ শস্যাদিরাশীন্ ॥১২॥

চত্বর (পার্ক) ও নানাবিধ দ্রব্যের দোকান সাজান থাকিবে, সর্ব্বপ্রকার বিবাদের বিচারালয় রহিবে এবং কোন প্রকার উপদ্রব বা ভয় থাকিবে না, যে নগরে গৃহ সকল সুন্দর ও উজ্জ্বল হইবে, গীত, বাদ্য ও বেদধ্বনি চলিতে থাকিবে এবং বীরজন ও ধনিজন বিচরণ করিবেন, আর যে নগরে ভিন্ন ভিন্ন জনসমাজে নানাবিধ উৎসব হইতে থাকিবে এবং সর্ব্বদাই দেবালয়সমূহে দেবগণ পূজিত হইতে থাকিবেন, সেইরূপ নগরে রাজা নিজে বাস করিবেন এবং সেই নগরেই মন্ত্রিপ্রভৃতি রাজকর্ম্মচারিগণ রাজার বশীভূত হইয়া অবস্থান করিবেন, সৈন্যগণও রাজার আজ্ঞাবহ হইয়া সেই নগরেই বাস করিবে ॥৬—১০॥

রাজা সেই নগরে কোশ, সৈন্য, মিত্র ও বাণিজ্য বর্দ্ধিত করিবেন এবং সেই নগরের ও দেশের সমস্ত দোষ (ম্যালেরিয়াপ্রভৃতি) নিবারিত করিবেন ॥১১॥

ধনাগার ও অস্ত্রাগার সকল যত্নপূর্ব্বক বর্দ্ধিত করিবেন এবং সমস্ত শস্যরাশি ও যন্ত্রালয় (কামানপ্রভৃতি নির্ম্মাণ গৃহ) বৃদ্ধি করিবেন ॥১২॥

(৯)···শূরাঢ্যং প্রাজ্ঞসম্পূর্ণম্···নি। (১২)···তথা যন্ত্রকটং কটান্···নি।

কাষ্ঠলোহতুষাঙ্গারদারুশৃঙ্গাস্থিবৈণবান্ ।
মজ্জাস্নেহবসাক্ষৌদ্রমৌষধগ্রামমেব চ ॥১৩॥
শণং সর্জ্জরসং ধান্যমায়ুধানি শরাংস্তথা ।
চর্ম্ম স্নায়ুং তথা বেত্রং মুণ্ডবল্বজবন্ধনান্ ॥১৪॥ (যুগ্মকম)
আশয়াশ্চোদপানাশ্চ প্রভূতসলিলাকরাঃ ।
নিরোদ্ধব্যাঃ সদা রাজ্ঞা ক্ষীরিণশ্চ মহীরুহাঃ ॥১৫॥
সৎকৃতাশ্চ প্রযত্নেন আচার্য্যর্ত্বিক্পুরোহিতাঃ ।
মহেষ্বাসাঃ স্থপতয়ঃ সাংবৎসরচিকিৎসকাঃ ॥১৬॥
প্রাজ্ঞা মেধাবিনো দান্তা দক্ষাঃ শূরা বহুশ্রুতাঃ ।
কুলীনাঃ সত্ত্বসম্পন্না যুক্তাঃ সর্ব্বেষু কর্ম্মসু ॥১৭॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

কাষ্ঠেতি। বৈণবো বংশঃ, স্নেহো ঘৃতাদিঃ, ক্ষৌদ্রং মধু, ঔষধানাং গ্রামং সমূহম্। সর্জ্জরসং ধূপম্। আয়ুধানি শূলাদীনি। মুঞ্জাদয়স্তৃণবিশেষাস্তান্ সংগৃহ্ণীয়াদিতি শেষঃ। এতেষান্তু ভিন্ন-ভিন্নপ্রয়োজনসাধনায় সংগ্রহ ইতি বোধ্যম্ ॥১৩—১৪॥

আশয়া ইতি। আশয়া জলাধারাঃ, উদপানাঃ কূপাঃ, প্রভূতসলিলাকরাঃ প্রচুরখাতানি, নিরোদ্ধব্যা রক্ষণীয়াঃ ॥১৫॥

সদিতি। সৎকৃতাঃ সমাদৃতাঃ, আচার্য্যোঽধ্যাপকঃ, ঋত্বিগ্‌বৈদিককর্ম্মকর্ত্তা, পুরোহিতঃ স্মার্ত্তাদিকর্ম্মকারী তে। ইষূন্ বাণান্ অস্যতি ক্ষিপত্যনেনেতি ইষ্বাসো ধনুঃ, মহান্ ইষ্বাসো যেষাং তে, স্থপতয়ঃ প্রাসাদাদিনির্ম্মাণকর্ত্তারঃ শিল্পিবিশেষাঃ, সাংবৎসরা দৈবজ্ঞাঃ চিকিৎসকাশ্চ তে। দান্তা ইন্দ্রিয়দমনশীলাঃ। সত্ত্বসম্পন্না অধ্যবসায়যুক্তাঃ, যুক্তা নিযুক্তা ভবেয়ুরিতি শেষঃ ॥১৬—১৭॥

## ভারতভাবদীপঃ

অতএব দৃঢ়প্রাকারপরিখম্ ॥৬—৮॥ সাহ্বনাদং গীতবাদিত্রধ্বনিমৎ ॥৯—১১॥ নিচয়ান্ ধান্যাদি-সংগ্রহান্ ॥১২—১৩॥ দন্ধনান্ ধ্বনিমতো নিঃস্বনাদীন্, বন্ধনানিতি পাঠান্তরে স্পষ্টোঽর্থঃ ॥১৪॥

আর সেই নগরে কাষ্ঠ, লৌহ, তুষ, অঙ্গার, রথাদিনির্ম্মাণোপযোগী কাষ্ঠ, শৃঙ্গ, অস্থি, বংশ, মজ্জা, ঘৃত ও তৈল, বসা, মধু, ঔষধসমূহ, শণ, ধূপ, ধান্য, শূলপ্রভৃতি অস্ত্র, শর, চর্ম্ম, স্নায়ু, বেত্র, মুঞ্জ, বল্বজ ও পাট সংগ্রহ রাখিবেন ॥১৩- -১৪॥

পুষ্করিণী, কূপ, প্রচুর খাত ও ক্ষীরীবৃক্ষ সকল সর্ব্বদাই রাজা রক্ষা করিবেন ॥১৫॥

আচার্য্য, ঋত্বিক্, পুরোহিত, মহাধনুর্দ্ধর, স্থপতি, (রাজমিস্ত্রী) দৈবজ্ঞ ও চিকিৎসক এবং অন্যান্য বিদ্বান্, বুদ্ধিমান্, জিতেন্দ্রিয়, কার্য্যনিপুণ, বীর, বহুবিষয়জ্ঞ, কুলীন ও অধ্যবসায়ী লোকদিগকে রাজা বিশেষ যত্নপূর্ব্বক উপযুক্ত সমস্ত কার্য্যে নিযুক্ত করিবেন ॥১৬—১৭॥

পূজয়েদ্ধার্ম্মিকান্ রাজা নিগৃহ্ণীয়াদধার্ম্মিকান্।
নিযুঞ্জ্যাচ্চ প্রযত্নেন সর্ব্ববর্ণান্ স্বকর্ম্মসু ॥১৮॥
বাহ্যমাভ্যন্তরঞ্চৈব পৌরজানপদং তথা।
চারৈঃ সুবিদিতং কৃত্বা ততঃ কর্ম্ম প্রযোজয়েৎ ॥১৯॥
চারান্ মন্ত্রঞ্চ কোশঞ্চ দণ্ডঞ্চৈব বিশেষতঃ।
অনুতিষ্ঠেৎ স্বয়ং রাজা সর্ব্বং হ্যত্র প্রতিষ্ঠিতম্ ॥২০॥
উদাসীনারিমিত্রাণাং সর্ব্বমেব চিকীর্ষিতম্।
পুরে জনপদে চৈব জ্ঞাতব্যং চারচক্ষুষা ॥২১॥
ততস্তেষাং বিধাতব্যং সর্ব্বমেবাপ্রমাদতঃ।
ভক্তান্ পূজয়তা নিত্যং দ্বিষতশ্চ নিগৃহ্নতা ॥২২॥

ভারতকৌমুদী

পূজয়েদিতি। নিগৃহ্ণীয়াৎ দময়েৎ। স্বকর্ম্মসু যাজনাদিষু ॥১৮॥
বাহ্যমিতি। চারৈর্গুপ্তচরৈঃ, সুবিদিতম্ আত্মনঃ সম্যগ্‌জ্ঞাতম্ ॥১৯॥
চারানিতি। সর্ব্বং শাসনকার্য্যম্। অত্র এষু চারাদিষু ॥২০॥
উদাসীনেতি। উদাসীনা মধ্যস্থাঃ। চিকীর্ষিতং কর্ত্তুমিষ্টং কার্য্যম্। চার এব চক্ষুস্তেন ॥২১॥
তত ইতি। অপ্রমাদতঃ অবধানেন। নিগৃহ্নতা দময়তা রাজ্ঞা ॥২২॥

ভারতভাবদীপঃ

আশয়ানি পানানি, উদপানাঃ কূপাঃ, নিরোদ্ধব্যা রক্ষণীয়াঃ ॥১৫—১৬॥ প্রজ্ঞা গ্রন্থার্থগ্রহণসামর্থ্যম্, মেধা উহাপোহকৌশলম্ ॥১৭—১৯॥ অনুতিষ্ঠেদালোচয়েৎ ॥২০—২১॥ বিধাতব্যং প্রতিকর্ত্তব্যম্

রাজা ধার্ম্মিকগণের সম্মান, অধার্ম্মিকগণের দমন এবং সমস্ত বর্ণকে আপন আপন কর্ম্মে বিশেষ যত্নপূর্ব্বক নিযুক্ত করিবেন ॥১৮॥

রাজা গুপ্তচর প্রেরণ করিয়া দেশের ও নগরের ভিতর ও বাহির ভাল করিয়া জানিয়া তাহার পর অনুরূপ কার্য্য করিবেন ॥১৯॥

গুপ্তচর, মন্ত্রণা, কোশ ও দণ্ড এই সমস্ত বিষয়ে রাজা নিজেই বিশেষ পর্য্যালোচনা করিয়া কার্য্য করিবেন। কারণ, এই বিষয়গুলির উপরেই সমস্ত শাসনকার্য্য নির্ভর করে ॥২০॥

দেশে ও নগরে শত্রু, মিত্র ও উদাসীনেরা যে কিছু কার্য্য করিবার ইচ্ছা করে, রাজা চারচক্ষুদ্বারা সে সমস্তই জানিয়া লইবেন ॥২১॥

তা'র পর, রাজা সাবধানে অনুরক্তগণের সম্মান ও শত্রুগণের দমন করিতে থাকিয়া, তাহাদের সম্বন্ধে সমস্ত কার্য্য করিবেন ॥২২॥

যষ্টব্যং ক্রতুভির্নিত্যং দাতব্যং চাপ্যপীড়য়া।
প্রজানাং রক্ষণং কার্য্যং ন কার্য্যং ধর্ম্মবাধকম্ ॥২৩॥
কৃপণানাথবৃদ্ধানাং বিধবানাঞ্চ যোষিতাম্।
যোগক্ষেমঞ্চ বৃত্তিঞ্চ নিত্যমেব প্রকল্পয়েৎ ॥২৪॥
আশ্রমেষু যথাকালঞ্চেলভাজনভোজনম্।
সদৈবোপহরেদ্রাজা সৎকৃত্যাভ্যর্চ্চ্য মান্য চ ॥২৫॥
আত্মানং সর্ব্বকার্য্যাণি তাপসে রাষ্ট্রমেব চ।
নিবেদয়েৎ প্রযত্নেন তিষ্ঠেৎ প্রহ্বশ্চ সর্ব্বদা ॥২৬॥
তে কস্যাঞ্চিদবস্থায়াং শরণং শরণার্থিনে।
রাজ্ঞে দদ্যুর্যথাকামং তাপসাঃ শংসিতব্রতাঃ ॥২৭॥
সর্ব্বার্থত্যাগিনং রাজা কুলে জাতং বহুশ্রুতম্।
পূজয়েত্তাদৃশং দৃষ্ট্বা শয়নাসনভোজনৈঃ ॥২৮॥

## ভারতকৌমুদী

যষ্টব্যমিতি। অপীড়য়া কস্যাপ্যপীড়নেন। ধর্ম্মবাধকং কর্ম্ম ॥২৩॥

কৃপণেতি। কৃপণা দীনাঃ। অনাগতস্যানয়নং যোগঃ, আগতস্য রক্ষণঞ্চ ক্ষেমঃ, বৃত্তিং ভরণপোষণব্যবস্থাম্ ॥২৪॥

আশ্রমেষ্বপি। চেলং বস্ত্রম্, ভাজনং পাত্রম্, ভোজনং খাদ্যঞ্চ। সমাহারদ্বন্দ্বঃ ॥২৫॥

আত্মানমিতি। তাপসে তপস্বিজনে। প্রহ্বঃ অবনতঃ ॥২৬॥

ত ইতি। অবস্থায়াং মৃগয়াদিগমনদশায়াম্, শরণমাশ্রয়ম্ ॥২৭॥

সর্ব্বেতি। সর্ব্বার্থত্যাগিনং সন্ন্যাসিনম্। শয়নং শয্যা ॥২৮॥

রাজা নিত্য যজ্ঞ করিবেন, পরের পীড়ন না করিয়া দান করিবেন এবং প্রজাদের রক্ষা করিবেন; কিন্তু ধর্ম্মবিরোধী কার্য্য করিবেন না ॥২৩॥

নিত্যই দীন, অনাথ, বৃদ্ধ ও বিধবা স্ত্রীলোকদিগের ভরণপোষণ করিবেন ॥২৪॥

রাজা সর্ব্বদাই আশ্রমস্থ লোকদিগের যথাসম্ভব আদর, সম্মান ও পূজা করিয়া সেই আশ্রমে যথাসময়ে অন্ন, বস্ত্র ও পাত্র উপহাররূপে পাঠাইয়া দিবেন ॥২৫॥

রাজা বিশেষ যত্নপূর্ব্বক তপস্বিজনের নিকটে সমস্ত কার্য্য, রাজ্য ও আপনাকে নিবেদন করিবেন এবং সর্ব্বদা অবনত হইয়া থাকিবেন ॥২৬॥

আবার রাজাও কোন অবস্থায় সেই আশ্রমে যাইয়া আশ্রয়প্রার্থী হইলে, দৃঢ়-ব্রতচারী সেই তপস্বীরাও তাঁহাকে আশ্রয় দিবেন ॥২৭॥

(২৫)·· চৈলভাজনভোজনম্···বঙ্গ বর্দ্ধ নি। (২৭) অয়ং শ্লোকঃ পি বঙ্গ বর্দ্ধ নাস্তি।

তস্মিন্ কুর্ব্বীত বিশ্বাসং রাজা কস্যাঞ্চিদাপদি।
তাপসেষু হি বিশ্বাসমপি কুর্ব্বন্তি দস্যবঃ ॥২৯॥
তস্মিন্নিধীনাদধীত প্রজ্ঞাং পর্য্যাদদীত চ।
ন চাপ্যভীক্ষ্ণং সেবেত ভৃশং বা প্রতিপূজয়েৎ ॥৩০॥
অন্যঃ কার্য্যঃ স্বরাষ্ট্রেষু পররাষ্ট্রেষু চাপরঃ।
অটবীষু পরঃ কার্য্যঃ সামন্তনগরেষ্বপি ॥৩১॥
তেষু সৎকারমানাভ্যাং সংবিভাগাংশ্চ কারয়েৎ।
পররাষ্ট্রাটবীস্থেষু যথা স্ববিষয়ে তথা ॥৩২॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। তস্মিন্ তপস্বিজনে, তস্য রাগদ্বেষাদিশূন্যতয়া শঠব্যবহারাসম্ভবাদিতি ভাবঃ ॥২৯॥

তস্মিন্নিতি। রাজা তস্মিন্ তপস্বিজনে, নিধীন্ ধনভাণ্ডানি, আদধীত রক্ষণায় স্থাপয়েৎ; প্রজ্ঞাং বুদ্ধিম্, পর্য্যাদদীত তস্মাৎ গৃহ্ণীয়াৎ; অভীক্ষ্ণং পুনঃ পুনঃ তঞ্চ ন সেবেত, ন বা তং ভৃশং প্রতিপূজয়েৎ; তথাত্বে তস্মিন্নিধিসত্তানুমানেন দস্যুভিস্তদ্ধননসম্ভব ইতি ভাবঃ ॥৩০॥

অন্য ইতি। অন্যস্তপস্বী, স্বরাষ্ট্রেষু কার্য্যঃ সুহৃৎকর্ত্তব্যঃ, পররাষ্ট্রেষু চ অপরস্তপস্বী সুহৃৎকার্য্যঃ, অটবীষু বনেষু চ, পরস্তপস্বী, সুহৃৎকার্য্যঃ, তথা সামন্তনগরেষ্বপি নিজায়ত্তরাজপুরেষু চ, অপরস্তপস্বী সুহৃৎকার্য্যঃ, তত্র তত্র তেন তেন বহুহিতসাধনসম্ভবাদিতি ভাবঃ ॥৩১॥

তেষ্বিতি। সংবিভাগান্ সম্যগ্বিভজ্য ব্যয়োপযোগিধনাদিদানানি। স্ববিষয়ে নিজরাজ্যে ॥৩২॥

---

রাজা সৎকুলোৎপন্ন ও বহুশাস্ত্রজ্ঞ তাদৃশ সন্ন্যাসীকে দর্শন করিয়া, শয্যা, আসন ও ভোজনদ্বারা তাঁহার সম্মান করিবেন ॥২৮॥

কোন আপদ্ উপস্থিত হইলে, রাজা সেই তপস্বীর উপরে বিশ্বাস করিবেন। কারণ, দস্যুরাও তপস্বীদের উপরে বিশ্বাস করিয়া থাকে ॥২৯॥

রাজা সেই তপস্বীর নিকটে নিধি (ধনের মেঠে) রাখিবেন, তাঁহার নিকট পরামর্শ লইবেন, কিন্তু বার বার তাঁহার সেবা কিংবা অত্যন্ত সম্মান দেখাইবেন না ॥৩০॥

রাজা নিজের রাজ্যে, পরের রাজ্যে, বনে এবং অধীনস্থ রাজার নগরে এক্ এক জন করিয়া তপস্বী সুহৃৎ রাখিবেন ॥৩১॥

তা'র পর, যেমন নিজের রাজ্যে, তেমন পররাজ্য ও বনে যে যে তপস্বী সুহৃৎ থাকিবেন, রাজা সৎকার ও সম্মানপূর্ব্বক তাঁহাদের প্রত্যেকেরই ব্যয়োপযোগী ধন বিভাগ করিয়া দিবেন ॥৩২॥

(৩০)···পুনঃ প্রত্যাদদীত চ···নি।

এষ তে লক্ষণোদ্দেশঃ সংক্ষেপেণ প্রকীর্ত্তিতঃ ।
যাদৃশে নগরে রাজা স্বয়মাবস্তুমর্হতি ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে দুর্গপরীক্ষায়াং চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ।

——:*:——

যুধিষ্ঠির উবাচ ।

রাষ্ট্রগুপ্তিঞ্চ মে রাজন্ ! রাষ্ট্রস্যৈব তু সংগ্রহম্ ।
সম্যগ্জিজ্ঞাসমানায় প্রব্রূহি ভরতর্ষভ ! ॥১॥

ভারতকৌমুদী

উপসংহরতি এষ ইতি । লক্ষণোদ্দেশঃ তন্নগরস্বরূপাদিনির্দ্দেশঃ । আবস্তুং স্থাতুম্ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:•:——

রাষ্ট্রেতি। হে রাজন্ ! ক্ষত্রিয় ! রাষ্ট্রস্য রাজ্যস্য গুপ্তিং রক্ষণোপায়ম্, রাষ্ট্রস্যৈব তু সংগ্রহমর্জ্জনোপায়ঞ্চ, সম্যগ্জিজ্ঞাসমানায় জ্ঞাতুমিচ্ছতে, মে মহ্যম্, প্রব্রূহি ॥১॥

ভারতভাবদীপঃ

॥২২—২৫॥ তাপসে তপস্বিজনে ॥২৬—২৮॥ নিধীন্ ধনভাণ্ডানি, অভীক্ষ্ণং ন সেবেত, দস্যূনাং তৎসূচনে তপস্বিনাশাপত্তেঃ ; ন প্রতিপূজয়েচ্চ ॥২৯॥ অন্যস্তাপসঃ কার্য্যঃ সখিত্বেন সম্পাদনীয়ঃ ॥৩০॥ তেষু তত্তৎস্থানস্থেষু তাপসেষু ॥৩১—৩৩॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৪॥

——:০:——

যুধিষ্ঠির ! রাজা নিজে যাদৃশ নগরে বাস করিবার যোগ্য হন, এই আমি তোমার নিকট সংক্ষেপে তাদৃশ নগরের লক্ষণপ্রভৃতি বলিলাম' ॥৩৩॥

যুধিষ্ঠির বলিলেন—'ভরতশ্রেষ্ঠ পিতামহ ! আমি রাজ্য রক্ষার উপায় এবং নূতন

* '...ষড়শীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ নি

ভীষ্ম উবাচ।

রাষ্ট্রগুপ্তিঞ্চ তে সম্যগ্‌রাষ্ট্রস্যৈব তু সংগ্রহম্।
হন্ত সর্ব্বং প্রবক্ষ্যামি তত্ত্বমেকমনাঃ শৃণু॥২॥
গ্রামস্যাধিপতিঃ কার্য্যো দশগ্রাম্যাস্তথা পরঃ।
দ্বিগুণায়াঃ শতস্যৈবং সহস্রস্য চ কারয়েৎ॥৩॥
গ্রামে যান্‌ গ্রামদোষাংশ্চ গ্রামিকঃ প্রতিভাবয়েৎ।
তান্‌ ব্রুয়াদ্দশপায়াসৌ স তু বিংশতিপায় বৈ॥৪॥
সোঽপি বিংশত্যধিপতির্বৃত্তং জানপদে জনে।
গ্রামাণাং শতপালায় সর্ব্বমেব নিবেদয়েৎ॥৫॥

ভারতকৌমুদী

রাষ্ট্রেতি। হন্তেতি হর্ষে। হর্ষশ্চ মহাভিজ্ঞস্য তত্ত্বজিজ্ঞাসম্ভবাৎ॥২॥

গ্রামস্যেতি। একস্য গ্রামস্য একোঽধিপতিঃ কার্য্যঃ, দশানাং গ্রামাণাং সমাহার ইতি দশগ্রামী, তস্যা অপি পরোঽধিপতিঃ কার্য্যঃ। দ্বিগুণায়াঃ দশগ্রাম্যা বিংশতের্গ্রামাণামিত্যর্থঃ। পরোঽধিপতিঃ কার্য্যঃ, এবং গ্রামাণাং শতস্য সহস্রস্য চ একৈকমধিপতিং কারয়েৎ॥৩॥

গ্রাম ইতি। যান্‌ স্বয়ং নিবারয়িতুমশক্যান্‌, গ্রামিক একগ্রামাধিপতিঃ। দশ গ্রামান্‌ পাতি রক্ষতীতি দশপস্তস্মৈ, স তু দশপঃ বিংশতিপায় বিংশতিগ্রামাধিপতয়ে ব্রূয়াৎ॥৪॥

স ইতি। বৃত্তং বৃত্তান্তম্, জানপদে জনপদবাসিনি॥৫॥

---

রাজ্য অর্জ্জনের উপায় সমীচীন ভাবে জানিতে ইচ্ছা করিতেছি, আপনি তাহা আমার নিকট বলুন'॥১॥

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! আমি তোমার নিকট রাজ্য রক্ষার উপায় ও নূতন রাজ্য অর্জ্জনের উপায় সকল সমীচীন ভাবে বলিতেছি, তাহা তুমি একাগ্রচিত্ত হইয়া শ্রবণ কর॥২॥

রাজা এক গ্রামের এক জন অধিপতি করিবেন, তাঁহার উপরে দশ গ্রামের এক জন, তদুপরি বিংশতি গ্রামের এক জন, তদুপরি শত গ্রামের এক জন এবং তদুপরি সহস্র গ্রামের এক জন অধিপতি করিবেন॥৩॥

এক গ্রামের অধিপতি যদি এইরূপ মনে করেন যে, এই গ্রামের এই সকল দোষ আমি নিবারণ করিতে পারিব না, তাহা হইলে তিনি তাহা দশ গ্রামের অধিপতিকে জানাইবেন, দশ গ্রামের অধিপতি আবার তাহা বিংশতি গ্রামের অধিপতিকে বলিবেন॥৪॥

---

(৩)…বিংশতিং ত্রিংশতীশঞ্চ…নি। (৪)…তানাচক্ষীত দশিনে দশিকো বিংশিনে পুনঃ…নি।

যানি গ্রাম্যাণি ভোজ্যানি গ্রামিকস্তান্যুপাশ্নিয়াৎ।
দশপস্তেন ভর্ত্তব্যস্তেনাপি দ্বিগুণাধিপঃ ॥৬॥
গ্রামং গ্রামশতাধ্যক্ষো ভোক্তুমর্হতি সৎকৃতঃ।
মহান্তং ভরতশ্রেষ্ঠ! সুস্ফীতং জনসঙ্কুলম্ ॥৭॥
তত্র হ্যনেকপায়ত্তং রাষ্ট্রে ভবতি ভারত!।
শাখানগরমর্হস্তু সহস্রপতিরুত্তমঃ ॥৮॥
ধান্যহৈরণ্যভোগেন ভোক্তুং রাষ্ট্রীয়সঙ্গতঃ।
তেষাং সংগ্রামকৃত্যং স্যাদ্গ্রামকৃত্যঞ্চ তেষু যৎ ॥৯॥

ভারতকৌমুদী

যানীতি। উপাশ্নিয়াৎ ভুঞ্জীত। দশপো দশগ্রামাধিপতিঃ। দ্বিগুণাধিপো বিংশতিগ্রামাধিপতিঃ ॥৬॥

গ্রামমিতি। সুস্ফীতং ধনধান্যাদিভিঃ সুসমৃদ্ধম্ ॥৭॥

তত্রেতি। অনেকপস্য শতগ্রামাধিপতেঃ, আয়ত্তমধীনং গ্রামস্থানম্। অর্হো যোগ্যঃ ॥৮॥

ধান্যেতি। হৈরণ্যং ধনম্। রাষ্ট্রীয়েণ রাজ্যরক্ষকপ্রধানপুরুষেণ, সঙ্গতো মিলিতঃ, সহস্রগ্রামাধিপতিঃ ভোক্তুমর্হ ইত্যনুবৃত্তিঃ। তেষু গ্রামেষু যদ্ধনমুৎপন্নং ভবেৎ তেন ধনেন, তেষাং গ্রামিকাদীনাম্, সংগ্রামকৃত্যং যুদ্ধকার্য্যম্, গ্রামকৃত্যং রথ্যা কূপারামাদিকার্য্যঞ্চ স্যাৎ ॥৯॥

ভারতভাবদীপঃ

রাষ্ট্রস্য গুপ্তিঃ পরিপালনং কথং কর্ত্তব্যমিতি পৃচ্ছতি, নগরগুপ্তিশ্রবণানন্তরং তস্যা বুদ্ধিস্থায়া উপস্থানাৎ রাষ্ট্রেতি ॥১—২॥ দশানাং গ্রামাণাং সমাহারো দশগ্রামী তস্যা দশগ্রাম্যাঃ, দ্বিগুণায়া বিংশতিগ্রাম্যাঃ, শতস্য সহস্রস্য চাধিপতিং কারয়েৎ ॥৩—৭॥ তত্র রাষ্ট্রে শতাধিপতিভোগ্যং

সেই বিংশতি গ্রামের অধিপতি আবার সেই সকল দেশস্থ লোকের বৃত্তান্ত শত গ্রামের অধিপতির নিকট নিবেদন করিবেন ॥৫॥

গ্রামে যে সকল খাদ্যবস্তু উৎপন্ন হইবে, একগ্রামাধিপতি তাহার ন্যায্য অংশ বেতন রূপে ভোগ করিবেন, এইরূপ দশগ্রামাধিপতি সেই দশ গ্রামে উৎপন্ন দ্রব্যের ন্যায্য অংশ বেতনরূপে পাইবেন এবং বিংশতিগ্রামাধিপতিও এই নিয়মেই বেতন লাভ করিবেন ॥৬॥

ভরতশ্রেষ্ঠ! শত গ্রামের অধিপতি সকলের আদৃত হইয়া কোন একখানি জনসঙ্কুল ও সুসমৃদ্ধ বিশাল গ্রামে উৎপন্ন দ্রব্যের অংশ বেতনরূপে ভোগ করিতে পারিবেন ॥৭॥

ভরতনন্দন! সর্ব্বপ্রধান সহস্রগ্রামের অধিপতি সেই রাজ্যমধ্যে শতগ্রামাধি-

ধর্ম্মজ্ঞঃ সচিবঃ কশ্চিত্তত্তৎপশ্যেদতন্দ্রিতঃ।
নগরে নগরে বা স্যাদেকঃ সর্ব্বার্থচিন্তকঃ ॥১০॥
উচ্চৈঃ স্থানে ঘোররূপো নক্ষত্রাণামিব গ্রহঃ।
ভবেৎ স তান্ পরিক্রামেৎ সর্ব্বানেব সভাসদঃ।
তেষাং বৃত্তিং পরিণয়েৎ কশ্চিদ্রাষ্ট্রেষু তচ্চরঃ ॥১১॥
জিঘাংসবঃ পাপকামাঃ পরস্বাদায়িনঃ শঠাঃ।
রক্ষাভ্যধিকৃতা নাম তেভ্যো রক্ষেদিমাঃ প্রজাঃ ॥১২॥

ভারতকৌমুদী

ধর্ম্মজ্ঞ ইতি। তত্তদ্‌গ্রামিকাদি কার্য্যম্, অতন্দ্রিতঃ অনলসঃ সন্। সর্ব্বার্থচিন্তকঃ রাজ্ঞঃ সর্ব্ববিষয়ভাবকঃ পরিদর্শকঃ ॥১০॥

উচ্চৈরিতি। স সর্ব্বার্থচিন্তকঃ, নক্ষত্রাণাং গ্রহ ইব উচ্চৈঃ স্থানে ঘোররূপো ভবেৎ, সর্ব্বথা দমনসামর্থ্যাদিতি ভাবঃ। কিঞ্চ স তান্ সর্ব্বানেব সভাসদঃ, পরিক্রামেৎ গুণদোষদর্শনায় পরিভ্রমেৎ। কশ্চিৎ তচ্চরঃ তস্য সর্ব্বার্থচিন্তকস্য গুপ্তচরঃ, রাষ্ট্রেষু তেষাং সভাসদাং বৃত্তিং ব্যবহারম্, পরিণয়েৎ প্রভৌ জ্ঞাপনায় রহসি জানীয়াৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥

জিঘাংসব ইতি। রক্ষাসু অভ্যধিকৃতা রাজনিযুক্তা লোকা নাম, প্রায়েণৈব জিঘাংসবো

ভারতভাবদীপঃ

গ্রামমনেকপায়ত্তং ভবতি, ক্লীবত্বমার্ষম্; সার্দ্ধঃ। অন্যথা তস্য তদায়ত্তত্বে ধনলোভাৎ স কৃৎস্নং গ্রামং পীড়য়েদিতি ভাবঃ। সহস্রপতিঃ শাখানগরং তত্রত্যধান্যহৈরণ্যসম্বন্ধী যো ভোগো ধনং তেন স্বস্য

পতির অধীন কোন একটী শাখানগরে উৎপন্ন দ্রব্যের অংশ বেতনরূপে পাইবার যোগ্য হইবেন ॥৮॥

রাজ্যের প্রধান শাসনকর্ত্তার সহিত মিলিত হইয়া সেই সহস্রগ্রামাধিপতি ধন ও ধান্যের অংশ বেতনরূপে ভোগ করিতে পারিবেন। আর সেই সকল গ্রামে যে সকল ধনধান্য উৎপন্ন হইবে, তাহাদ্বারা তাহাদের তত্রত্য যুদ্ধকার্য্য এবং সেই গ্রামের রথ্যানির্ম্মাণাদি কার্য্য সম্পাদিত হইবে ॥৯॥

কোন ধার্ম্মিক মন্ত্রী উদ্‌যোগী হইয়া সেই সকল কার্য্য পরিদর্শন করিবেন, কিংবা এক এক নগরে এক এক জন করিয়া সর্ব্ববিষয় পরিদর্শক হইবেন ॥১০॥

কোনও ভয়ঙ্কর মূর্ত্তি গ্রহ যেমন নক্ষত্রগণের উপরে থাকিয়া পরিভ্রমণ করে, তেমন সেই সর্ব্বার্থচিন্তক ভয়ঙ্কর মূর্ত্তি হইয়া উচ্চস্থানে থাকিয়া সেই সমস্ত সভাসদ্‌গণের নিকটে নিকটে পরিভ্রমণ করিবেন, আর তাঁহার কোন গুপ্তচর রাজ্যমধ্যে পরিভ্রমণ করিয়া সেই সভাসদ্‌গণের ব্যবহার অবগত হইবে ॥১১॥

(১০)·· তৎ প্রপশ্যেদতন্দ্রিতঃ···বর্দ্ধ।

বিক্রয়ং ক্রয়মধ্বানং ভক্তঞ্চ স পরিচ্ছদম্ ।
যোগক্ষেমঞ্চ সম্প্রেক্ষ্য বণিজাং কারয়েৎ করান্ ॥১৩॥
উৎপত্তিং দানবৃত্তিঞ্চ শিল্পং সংপ্রেক্ষ্য চাসকৃৎ ।
শিল্পং প্রতি করানেবং শিল্পিনঃ প্রতিকারয়েৎ ॥১৪॥
উচ্চাবচকরা দাপ্যা মহারাজ্ঞা যুধিষ্ঠির ! ।
যথা যথা ন সীদেরংস্তথা কুর্য্যান্মহীপতিঃ ॥১৫॥
ফলং কর্ম্ম চ সম্প্রেক্ষ্য ততঃ সর্ব্বং প্রকল্পয়েৎ ।
ফলং কর্ম্ম চ নির্হেতু ন কশ্চিৎ সম্প্রবর্ত্ততে ॥১৬॥

## ভারতকৌমুদী

হিংস্রস্বভাবাঃ, পাপকামাঃ, পরস্বাদায়িনঃ পরধনহারিণঃ, শঠাশ্চ ভবন্তি। অতএব স সর্ব্বার্থচিন্তকঃ, তেভ্য ইমাঃ প্রজা রক্ষেৎ ॥১২॥

বিক্রয়মিতি। অধ্বানং পথোঽবস্থাম্, ভক্তমন্নম্, তস্য ন্যূনাধিক্যম্, পরিচ্ছদৈঃ বসনভূষণাদিভিঃ সহেতি তৎ, যোগক্ষেমং পূর্ব্বমুক্তম্। কারয়েৎ নিরূপয়েৎ ॥১৩॥

উৎপত্তিমিতি। উৎপত্তিং শিল্পদ্রব্যোদ্ভবপরিমাণম্, দানবৃত্তিং করদানযোগ্যতাঞ্চ ॥১৪॥

উচ্চেতি। উচ্চাবচকরা নানাবিধাঃ করাঃ। সীদেরন্ প্রজা অবসন্না ভবেয়ুঃ ॥১৫॥

## ভারতভাবদীপঃ

বেতনেন ভোক্তুং পালয়িতুমর্হঃ, তত্র ক্ষত্রিয়াণামভাবাদ্বৈশ্যেভ্যো যঃ কর আয়াতি তদেব তস্য বেতনমিত্যর্থঃ ॥৮—১৩॥ কারয়েদ্দাপয়েৎ ॥১৪—১৫॥ ফলং ধান্যধনবৃদ্ধ্যাদ্যনুরূপঃ করঃ কল্প্য ইত্যর্থঃ

রক্ষাকার্য্যে নিযুক্ত লোকেরা প্রায়ই হিংস্রস্বভাব, পরের অনিষ্টকামী, পরস্বহারী ও শঠ হইয়া থাকে; সুতরাং সেই সর্ব্বার্থচিন্তক তাহাদের নিকট হইতে প্রজাগণকে রক্ষা করিবেন ॥১২॥

রাজা বণিক্‌দিগের ক্রয়, বিক্রয়, পথ, অন্ন ও পরিচ্ছদের অবস্থা পর্য্যবেক্ষণ করিয়া তাহাদের কর নির্দ্ধারণ করিবেন ॥১৩॥

কি প্রকার শিল্প, কতগুলি শিল্পদ্রব্য উৎপন্ন হয়, শিল্পীর করদানের ক্ষমতা কতটুকু আছে, এই সমস্ত বার বার পর্য্যবেক্ষণ করিয়া রাজা শিল্পিগণের কর নিরূপণ করিবেন ॥১৪॥

যুধিষ্ঠির ! রাজা প্রজাদের নানাবিধ কর নির্দ্ধারণ করিবেন; তবে প্রজারা যাহাতে অবসন্ন হইয়া না পড়ে, রাজা সেইরূপ করিবেন ॥১৫॥

(১৩)···সপরিব্যয়ম্···নি। (১৫) উচ্চাবচকরস্ত্বায়াঃ পূর্ব্বরাজ্ঞাং যুধিষ্ঠির !···নি
(১৬)···ন কিঞ্চিৎ···পি।

যথা রাজা চ কর্ত্তা চ স্যাতাং কর্ম্মণি ভাগিনৌ।
সমবেক্ষ্য তথা রাজ্ঞা প্রণেয়াঃ সততং করাঃ ॥১৭॥
নোচ্ছিন্দ্যাদাত্মনো মূলং পরেষাঞ্চাপি তৃষ্ণয়া।
ঈহাদ্বারাণি সংরুধ্য রাজা সংপ্রীতদর্শনঃ ॥১৮॥
প্রদ্বিষন্তি পরিখ্যাতং রাজানমতিখাদিনম্।
প্রদ্বিষ্টস্য কুতঃ শ্রেয়ো নাপ্রিয়ো লভতে ফলম্ ॥১৯॥
বৎসৌপম্যেন দোগ্ধব্যং রাষ্ট্রমক্ষীণবুদ্ধিনা।
ভৃতো বৎসো জাতবলঃ পীড়াং সহতি ভারত! ॥২০॥

## ভারতকৌমুদী

ফলমিতি। ফলং ধান্যাদিদ্রব্যম্, কর্ম্ম কৃষ্যাদিকার্য্যঞ্চ সর্ব্বং সর্ব্বপ্রকারং করম্। তৎ ফলং কর্ম্ম চ যদি নির্হেতু নিষ্প্রয়োজনং স্যাৎ, পুন্নাকবাহুল্যাৎ সর্ব্বথা নোৎপাদাচ্চেতি ভাবঃ। তদা কশ্চিদপি তত্র কর্ম্মণি ন সংপ্রবর্ত্ততে। ততশ্চ ভূমেরুর্ব্বরতাসম্পাদকায় রাজ্ঞে, প্রজাভিঃ করো দাতব্য ইত্যাশয়ঃ ॥১৬॥

যথেতি। কর্ত্তা তৎকর্ম্মকারী। ভাগিনৌ তুল্যগুণদোষযুক্তৌ। প্রণেয়া নিরূপণীয়াঃ ॥১৭॥

নেতি। মূলম্ উন্নতিকারণীভূতাঃ প্রজাঃ, পরেষাং জনানামপি মূলং কৃষ্যাদিকম্, তৃষ্ণয়া অতিলোভেন। ঈহাদ্বারাণি লোভকারণানি, সংপ্রীতদর্শনো ভবেৎ ॥১৮॥

প্রেতি। প্রজা অতিখাদিনম্ অত্যন্তধনগ্রাহিণম্, তদ্রূপেণৈব পরিখ্যাতং প্রসিদ্ধম্, রাজানং প্রদ্বিষন্তি ॥১৯॥

বৎসেতি। অক্ষীণবুদ্ধিনা রাজ্ঞা, বৎসৌপম্যেন গোবৎসসাদৃশ্যেন, রাষ্ট্রং দোগ্ধব্যম্। ভৃতো ধেনোরনধিকদোহনাদেব, স্থিতেন দুগ্ধেন পোষিতঃ। পীড়াং কালে ভারবহনব্যথাম্ ॥২০॥

রাজা প্রজাদের কার্য্যের ফল ও কার্য্য দেখিয়া তাহার পর সর্ব্বপ্রকার কর নির্দ্ধারণ করিবেন। কার্য্যের ফল ও কার্য্য উভয়ই যদি নিষ্প্রয়োজন হয়, তবে কেহই সে কার্য্যে প্রবৃত্ত হয় না ॥১৬॥

যাহাতে রাজা ও কর্ম্মকর্ত্তা উভয়ই কার্য্যের গুণদোষভাগী হন, সেইভাবে রাজা পর্য্যবেক্ষণ করিয়া সর্ব্বদা প্রজাদের উপরে কর নিরূপণ করিবেন ॥১৭॥

রাজা লোভবশতঃ নিজের বা পরের মূলচ্ছেদ করিবেন না এবং লোভের কারণ-গুলিকে রুদ্ধ করিয়া সকলেরই প্রিয়দর্শন হইবেন ॥১৮॥

রাজা যদি বহুভোজী বলিয়া প্রসিদ্ধ হইয়া পড়েন, তবে প্রজারা তাঁহার উপরে বিদ্বেষ করে; সুতরাং লোকদ্বিষ্ট ব্যক্তির কি করিয়া মঙ্গল হয়, আর লোকের অপ্রিয় লোক কোন প্রকার ফলও পায় না ॥১৯॥

ন কর্ম্ম কুরুতে বৎসো ভৃশং দুগ্ধো যুধিষ্ঠির ।
রাষ্ট্রমপ্যতিদুগ্ধং হি ন কর্ম্ম কুরুতে মহৎ ॥২১॥
যো রাষ্ট্রমনুগৃহ্ণাতি পরিরক্ষন্ স্বয়ং নৃপঃ ।
সংজাতমুপজীবন্ স লভতে সুমহৎ ফলম্ ॥২২॥
আপদর্থঞ্চ নির্যাতং রাজা ন ইহ বিন্দতে ।
রাষ্ট্রঞ্চ কোশভূতং স্যাৎ কোশো বেশ্মগতস্তথা ॥২৩॥
পৌরজানপদান্ সর্ব্বান্ সংশ্রিতোপাশ্রিতাংস্তথা ।
যথাশক্ত্যনুকম্পেত সর্ব্বান্ স্বল্পধনানপি ॥২৪॥

ভারতকৌমুদী

বৎসৌপম্যং প্রদর্শয়তি নেতি। ন কুরুতে দুর্ব্বলতয়া কর্ত্তুং ন শক্নোতি। দুগ্ধো দোহনেন পীড়িতঃ। অতিদুগ্ধম্ আধিক্যেন গৃহীতধনম্ ॥২১॥

য ইতি। অনুগৃহ্ণাতি ন্যায্যকরগ্রহণেন সমৃদ্ধং করোতি। উপজীবন্ আশ্রয়ন্ ॥২২॥

আপদিতি। আপদর্থম্ আপন্নিবারণার্থম্, নির্যাতং ব্যয়িতং ধনম্, বিন্দতে লভতে। রাষ্ট্রঞ্চ কোশভূতং স্যাৎ ধনস্য তত্র গতত্বাৎ। অপি চ কোশো বেশ্মগতঃ শূন্যভাবেনৈব গৃহস্থিতঃ স্যাৎ ॥২৩॥

ভারতভাবদীপঃ

॥১৬—১৭॥ আত্মনো মূলং রাষ্ট্রম্, পরেষাং মূলং কৃষ্যাদি ॥১৮॥ ঈহা লোভঃ, অতিথ্যাদিনং বহুভক্ষম্ ॥১৯—২২॥ নির্যাতং দত্তম্, ইহ রাষ্ট্রে ॥২৩॥ সংশ্রিতাঃ সাক্ষাদাশ্রিতাঃ, উপাশ্রিতা

ভরতনন্দন! পূর্ণবুদ্ধি রাজা গোবৎসের তুলনায় রাজ্য দোহন করিবেন। দেখ—গোবৎসটী পরিপুষ্ট ও বলবান্ হইয়া উঠিতে পারিলে, সে যথাকালে গুরুতর ভার বহনের ব্যথাও সহ্য করিতে পারে ॥২০॥

যুধিষ্ঠির! ধেনুকে অধিক দোহন করিলে বৎসটী দুর্ব্বল হইয়া যায় এবং সে কার্য্য করিতে পারে না; এইরূপ রাজ্যকেও অধিক দোহন করিলে, সে রাজ্য গুরুতর কার্য্য করিতে পারে না ॥২১॥

যে রাজা নিজেই প্রজা পালন করিতে থাকিয়া রাজ্যের প্রতি অনুগ্রহ প্রকাশ করেন, তিনি সে রাজ্যকে উপজীব্য করিয়া রাজ্যোৎপন্ন প্রচুর ফল লাভ করেন ॥২২॥

রাজা আপদ্ নিবারণের জন্য যে ধন ব্যয় করিয়া ফেলিয়াছেন, সে ধন আর তিনি ফিরাইয়া পান না। তখন তাঁহার রাজ্যই কোশস্বরূপ হইয়া যায়, আর শূন্য রাজকোশটী রাজার ভবনে পড়িয়া থাকে ॥২৩॥

---

(২৩) আপদর্থঞ্চ নির্য্যাতং ধনং ত্বিহ বিবর্দ্ধয়েৎ…বঙ্গ।…আপদর্থঞ্চ নিচয়ান্রাজানো হি বিচিন্বতে।…নি।

বাহ্যং জনং ভেদয়িত্বা ভোক্তব্যো মধ্যমঃ সুখম্।
এবং নাস্য প্রকুপ্যন্তি জনাঃ সুখিতদুঃখিতাঃ ॥২৫॥
প্রাগেব তু ধনাদানমনুভাষ্য ততঃ পুনঃ।
সন্নিপত্য স্ববিষয়ে ভয়ং রাষ্ট্রে প্রদর্শয়েৎ ॥২৬॥
ইয়মাপৎ সমুৎপন্না পরচক্রভয়ং মহৎ।
অপি চান্তায় কল্পন্তে বেণোরিব ফলাগমাঃ ॥২৭॥

## ভারতকৌমুদী

পৌরেতি। সংশ্রিতা বন্ধুভাবেনাশ্রিতাশ্চ, উপাশ্রিতাঃ সম্পর্কাভাবেঽপি নিরাশ্রয়ত্বাদেবাশ্রিতাশ্চ তান্ ॥২৪॥

বাহ্যমিতি। বাহ্যং চাণ্ডালাদিকং নিকৃষ্টম্, ভেদয়িত্বা গ্রামাদ্‌বহিষ্কৃত্য, মধ্যমঃ শূদ্রাদির্জনঃ, সুখং যথা স্যাত্তথা ভোক্তব্যঃ পালনীয়ঃ ॥২৫॥

আপদি রাজ্ঞঃ প্রজাভ্যো ধনগ্রহণপ্রকারমাহ শ্লোকজাতেন প্রাগিতি। রাজা প্রাগেব তু ধনাদানমনুভাষ্য ভবদ্ভ্যো ধনং গ্রহীষ্যামীতি ঘোষয়িত্বা, ততঃ পুনঃ স্ববিষয়ে নিজরাজ্যে, সন্নিপত্য গত্বা, রাষ্ট্রে রাজ্যবিষয়ে, প্রজাভ্যো ভয়ং প্রদর্শয়েৎ ॥২৬॥

ভয়প্রদর্শনপ্রকারমাহ ইয়মিতি। পরচক্রাৎ বিপক্ষরাজ্যাদ্ভয়ম্, বেণোর্বংশস্য ফলাগমাঃ ফলোৎপত্তয় ইব, ইমা ভবতাং সমৃদ্ধয়ঃ, অন্তায় ভবতাং মম চ ধ্বংসায় কল্পন্তে প্রভবন্তি ॥২৭॥

## ভারতভাবদীপঃ

ব্যবহিতাঃ ॥২৪॥ বাহ্যমিতি। আটবিকো দস্যুসঙ্ঘো বাহ্যজনস্তং যুয়মুপতিষ্ঠধ্বমিতি ভেদয়িত্বা মধ্যমো গ্রামীণজনো ভোক্তব্যস্ততো বহুলং ধনমাদদ্যাদিত্যর্থঃ ॥২৫॥ তত্র প্রকারমাহ—প্রাগিতি। চোরনিগ্রহার্থং কটকবন্ধঃ কর্ত্তব্যস্তদর্থং ধনমপেক্ষিতমিতি পূর্ব্বমেবাভাষ্য সূচনাং কৃত্বা ততঃ সন্নিপত্য

রাজা শক্তি অনুসারে পুরবাসী, দেশবাসী, সম্পর্কবশতঃ আশ্রিত, সম্পর্ক না থাকিলেও আশ্রিত এবং দরিদ্র সকলের প্রতিই দয়া করিবেন ॥২৪॥

রাজা নিকৃষ্ট লোকদিগকে দূরে সরাইয়া দিয়া, মাধ্যমিক লোকদিগকে যথাসুখে পালন করিবেন। এইরূপ করিলে সুখী বা দুঃখী কোন লোকই সেই রাজার প্রতি ক্রুদ্ধ হয় না ॥২৫॥

রাজা প্রথমেই 'ধন গ্রহণ করিব' বলিয়া প্রজাদের মধ্যে ঘোষণা করিয়া তাহার পরে আপন রাজ্যমধ্যে যাইয়া সেই প্রজাদের নিকট রাজ্যসম্বন্ধে ভয়ের কথা প্রকাশ করিবেন ॥২৬॥

'এই বিপদ্ উপস্থিত হইয়াছে; বিপক্ষকর্তৃক আক্রমণের মহাভয় আসিয়াছে। বংশের ফলোৎপত্তির ন্যায় আপনাদের এই সমৃদ্ধি আপনাদের ও আমার ধ্বংস ঘটাইতে পারে ॥২৭॥

(২৭)···বেণোরিব ফলাগমঃ···বর্দ্ধ।

অরয়ো মে সমুত্থায় বহুভির্দস্যুভিঃ সহ।
ইদমাত্মবধায়ৈব রাষ্ট্রমিচ্ছন্তি বাধিতুম্ ॥২৮॥
অস্যামাপদি ঘোরায়াং সংপ্রাপ্তে দারুণে ভয়ে।
পরিত্রাণায় ভবতঃ প্রার্থয়িষ্যে ধনানি বঃ ॥২৯॥
প্রতিদাস্যে চ ভবতাং সর্ব্বং চাহং ভয়ক্ষয়ে।
নারয়ঃ প্রতিদাস্যন্তি যদ্ধরেয়ুর্ব্বলাদিতঃ ॥৩০॥
কলত্রমাদিতঃ কৃত্বা সর্ব্বং বো বিনশেদিতি।
অপি চেৎ পুত্রদারার্থমর্থসঞ্চয় ইষ্যতে ॥৩১॥
নন্দামি বঃ প্রভাবেণ পুত্রাণামিব চোদয়ে।
যথাশক্ত্যুপগৃহ্ণামি রাষ্ট্রস্যাপীড়য়া চ বঃ ॥৩২॥

## ভারতকৌমুদী

অরয় ইতি। সমুত্থায় সমুদ্যুজ্য। আত্মবধায়ৈব ইদং মদীয়ং রাষ্ট্রং বাধিতুং পীড়য়িতুমিচ্ছন্তি। মদ্বাধনে তু তেষাং বিনাশো ধ্রুব এবেতি ভাবঃ ॥২৮॥

তদত্র কিং ব্রবীষীত্যাহ অস্যামিতি। সংপ্রাপ্তে উপস্থিতে ॥২৯॥

প্রতীতি। প্রতিদাস্যে প্রত্যর্পয়িষ্যামি। ভয়ক্ষয়ে বিপক্ষভয়াপগমে ॥৩০॥

অথ পুত্রকলত্রাদিপালনার্থমেবাস্মাভিরর্থসঞ্চয়ঃ কৃতস্তৎ কথং তং দাতুমর্হামীত্যাহ কলত্রমিতি। অপি চেৎ যুষ্মাভিঃ পুত্রদারার্থমেব অর্থসঞ্চয় ইষ্যতে; তথাপি তৎকলত্রমাদিতঃ কৃত্বা, বো যুষ্মাকম্, সর্ব্বমেব ধনম্; বিনশেৎ শত্রুভির্হরণেন বিনশ্যেৎ ইতি বদেদিতি শেষঃ ॥৩১॥

আমার শত্রুরা বহুতর দস্যুর সহিত মিলিত হইয়া বিশেষ উদ্যোগ করিয়া নিজেদের বিনাশের জন্যই আমার এই রাজ্যকে উৎপীড়িত করিবার ইচ্ছা করিতেছে ॥২৮॥

সুতরাং এই বিপদে এবং দারুণ ভয়ের সময়ে আমি আপনাদের রক্ষার জন্যই আপনাদের নিকট ধন প্রার্থনা করি ॥২৯॥

এই ভয় দূরীভূত হইলে আমি আপনাদের সমস্ত ধনই আপনাদিগকে ফিরাইয়া দিব; কিন্তু শত্রুরা বলপূর্ব্বক আপনাদের নিকট হইতে যে ধন হরণ করিবে, তাহা আর ফিরাইয়া দিবে না। (অতএব আমাকে ধন দান করাই আপনাদের উচিত) ॥৩০॥

আপনারা যদিও পুত্রকলত্রাদির ভরণপোষণ করার জন্যই অর্থ সঞ্চয় করা উচিত বলিয়া মনে করেন; তাহা হইলেও আপনাদের সেই পুত্রকলত্রাদি সমস্তই বিনষ্ট হইতে বসিয়াছে ॥৩১॥

(৩১)···শরীরপুত্রদারার্থম্···নি।

আপৎস্বেব হি বোঢ়ব্যং ভবদ্ভিঃ পুঙ্গবৈরিব।
ন প্রিয়ং সততং কার্য্যং ধনং কস্যাঞ্চিদাপদি ॥৩৩॥
ইতি বাচা মধুরয়া শ্লক্ষ্ণয়া সোপচারয়া।
স্বরশ্মীনভ্যবসৃজেদ্‌যোগমাধায় কালবিৎ ॥৩৪॥
প্রাকারং ভৃত্যভরণং ব্যয়ং সংগ্রামতো ভয়ম্।
যোগক্ষেমঞ্চ সংপ্রেক্ষ্য গোমিনঃ কারয়েৎ করান্ ॥৩৫॥

## ভারতকৌমুদী

নন্দামীতি। পুত্রাণামুদয়ে উন্নতাবিব, বো যুষ্মাকম্, প্রভাবেণ সমৃদ্ধিশক্ত্যা, নন্দামি আনন্দমনুভবামি। কিন্ত্বিদানীং রাষ্ট্রস্য আপীড়য়া হেতুনা যথাশক্তি, বো যুষ্মাকম্, ধনমুপগৃহ্লামি ॥৩২॥

আপৎস্বিতি। পুঙ্গবৈর্বৃষৈরিব, ভবদ্ভিঃ আপৎস্বেব আপন্নিবারণার্থমেব ধনং বোঢ়ব্যম্। কিন্তু কস্যাঞ্চিদাপদি, ধনং সততং প্রিয়ং ন কার্য্যম্, কিন্ত্বাপন্নিবারণার্থং ত্যাজ্যমেবেতি ভাবঃ ॥৩৩॥

ইতীতি। শ্লক্ষ্ণয়া কোমলয়া, সোপচারয়া অনুনয়যুক্তয়া, কালবিৎ রাজা, যোগং ধনগ্রহণোপায়ম্, আধায় বিধায়, স্বরশ্মীন্ নিজভৃত্যপুরুষান্, অভ্যবসৃজেৎ ধনগ্রহণায় প্রজানামন্তিকে প্রেষয়েৎ। "রশ্মিঃ পুমান্ দীধিতৌ চ পক্ষ্মপ্রগ্রহয়োরপি" ইতি মেদিনী ॥৩৪॥

প্রাকারমিতি। প্রাকারম্ আক্রমণীয়স্থানপ্রাচীরম্, ভৃত্যানাং সৈন্যানাং ভরণম্, অন্যাদৃশং ব্যয়ং সংগ্রামতো ভয়ম্, যোগক্ষেমং তৎসম্বন্ধিব্যয়ঞ্চ, সম্প্রেক্ষ্য সম্যক্ দর্শয়িত্বা, গোমিনো বৈশ্যাৎ, করান্ কারয়েৎ গৃহ্নীয়াৎ ॥৩৫॥

## ভারতভাবদীপঃ

তেষু তেষু গ্রামেষু গত্বাভয়ং দর্শয়েৎ ॥২৬—২৭॥ আত্মবধায়েতি প্রজাসু স্বসামর্থ্যং দ্যোত্যতে ॥২৮—৩২॥ পুঙ্গবৈর্বলীবর্দ্দৈঃ, ন চ প্রিয়মিত্যাদিসার্দ্ধঃ। এবঞ্চালেখ্যেন সুশিক্ষিতানুক্তাংশ্চ স্বরশ্মীন্ স্বস্য রশ্মিভূতান্ পদাতীনধিকারিণঃ প্রজাসু ধনমুদ্‌গ্রহীতুমভ্যবসৃজেৎ প্রেরয়েৎ, যোগং ধনগ্রহণোপায়মাধায়

---

পুত্রদের উন্নতির ন্যায় আপনাদের সমৃদ্ধিতে আমি আনন্দ অনুভব করিতেছি, কিন্তু বর্ত্তমান সময়ে রাজ্যের উপদ্রব উপস্থিত হওয়ায়, আপনাদের শক্তি অনুসারেই আমি আপনাদের নিকট হইতে ধন গ্রহণ করিব ॥৩২॥

বৃষেরা যেমন ভার বহন করে, তেমন আপদ্ নিবারণ করিবার জন্যই ধন বহন করা আপনাদের উচিত। কিন্তু কোন আপদ্ উপস্থিত হইলে ধনকে প্রিয় করা আপনাদের উচিত নহে' ॥৩৩॥

কালজ্ঞ রাজা এইরূপ মধুর, কোমল ও অনুনয়যুক্ত বাক্যদ্বারা ধন গ্রহণের উপায় করিয়া লইয়া, নিজের আদায়কারী কর্ম্মচারীদিগকে সেই প্রজাদের নিকটে পাঠাইয়া দিবেন ॥৩৪॥

---

(৩৩)…ভবদ্ভিঃ সঙ্গতৈরিহ… ন বঃ প্রিয়তরং…কার্য্যম্।

উপেক্ষিতা হি নশ্যেয়ুর্গোমিনোঽরণ্যবাসিনঃ।
তস্মাত্তেষু বিশেষেণ মৃদুপূর্ব্বং সমাচরেৎ ॥৩৬॥
সান্ত্বনং রক্ষণং দানমবস্থা চাপ্যভীক্ষ্ণশঃ।
গোমিনাং পার্থ! কর্ত্তব্যঃ সংবিভাগঃ প্রিয়াণি চ ॥৩৭॥
অজস্রমুপযোক্তব্যং ফলং গোমিষু ভারত!।
প্রভাবয়ন্তি রাষ্ট্রঞ্চ ব্যবহারং কৃষিং তথা ॥৩৮॥
তস্মাদ্‌গোমিষু যত্নেন প্রীতিং কুর্য্যাদ্বিচক্ষণঃ।
দয়াবানপ্রমত্তশ্চ করান্ সম্প্রণয়ন্ মৃদূন্ ॥৩৯॥

## ভারতকৌমুদী

উপেতি। উপেক্ষিতা রাজ্ঞা পরিত্যক্তাঃ। সমাচরেৎ রাজা ব্যবহরেৎ ॥৩৬॥

তেষু কিং কর্ত্তব্যমিত্যাহ সান্ত্বনমিতি। সান্ত্বনং মধুরভাষণম্, অভীক্ষ্ণশঃ পুনঃ পুনঃ, অবস্থা সন্নিধাববস্থিতিঃ। সংবিভাগঃ সম্যগ্‌বিভজ্য স্থানদানম্ ॥৩৭॥

অজস্রমিতি। উপযোক্তব্যং সাহায্যেন সম্পাদয়িতব্যম্। প্রভাবয়ন্তি বর্দ্ধয়ন্তি; ব্যবহারং বাণিজ্যম্ ॥৩৮॥

তস্মাদিতি। অপ্রমত্তঃ সাবধানঃ, সম্প্রণয়ন্ নিরূপয়ন্ ॥৩৯॥

## ভারতভাবদীপঃ

প্রজাসু প্রযোজ্য ধনং গৃহ্লীয়াদিতি শেষঃ ॥৩৩—৩৪॥ গোমিনঃ বৈশ্যান্ ভাষায়াং চারণা ইতি প্রসিদ্ধান্, প্রাকারাদীন্ কর্ত্তব্যান্ প্রেক্ষ্য সন্দর্শয়িত্বা ইদং কার্য্যমুপস্থিতমত্যাবশ্যকমিত্যুক্ত্বা করং কারয়েৎ ॥৩৫—৪০॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৫॥

———:*:———

তাহার পর রাজা প্রাচীর নির্ম্মাণ, সৈন্যদের ভরণ, অপ্রাপ্তের প্রাপ্তি ও প্রাপ্তের রক্ষাপ্রভৃতির ব্যয় এবং যুদ্ধের ভয় দেখাইয়া বৈশ্যদের নিকট হইতেও ধন গ্রহণ করিবেন ॥৩৫॥

যুধিষ্ঠির! বনবাসী গোস্বামী বৈশ্যগণকে উপেক্ষা করিলে তাহারা বিনষ্ট হইয়া যায়। অতএব রাজা তাহাদের উপরে বিশেষ কোমল ব্যবহার করিবেন ॥৩৬॥

পৃথানন্দন! রাজা সেই গোপালক বৈশ্যগণসম্বন্ধে মধুর বাক্য, রক্ষণাবেক্ষণ, পারিতোষিক দান, নিকটে যাইয়া থাকা, ভিন্ন ভিন্ন স্থানের ব্যবস্থা ও প্রীতিকর আচরণ করিবেন ॥৩৭॥

ভরতনন্দন! রাজা সর্ব্বদাই সেই বৈশ্যগণের উন্নতি সম্পাদন করিবেন। কেন না, তাহারা রাজ্য, বাণিজ্য ও কৃষিকার্য্যের উন্নতি করিয়া থাকে ॥৩৮॥

সর্ব্বত্র ক্ষেমচরণং সুলভং নাম গোমিষু।
ন হ্যতঃ সদৃশং কিঞ্চিদ্বরমস্তি যুধিষ্ঠির ! ॥৪০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
রাজধর্ম্মে রাষ্ট্রপালননিয়মে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

## ষড়শীতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

যুধিষ্ঠির উবাচ।
যদা রাজা সমর্থোঽপি কোশার্থী স্যান্মহামতে ! ।
কথং প্রবর্ত্তেত তদা তন্মে ব্রূহি পিতামহ ! ॥১॥
ভীষ্ম উবাচ।
যথাদেশং যথাকালং যথাবুদ্ধি যথাবলম্।
অনুশিষ্যাৎ প্রজা রাজা ধর্ম্মার্থী তদ্ধিতে রতঃ ॥২॥

ভারতকৌমুদী

সর্ব্বত্রেতি। ক্ষেমচরণম্ আত্মনো মঙ্গলবিধানম্। বরং শ্রেষ্ঠং রাজ্যোন্নতিসাধনম্ ॥৪০॥
ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

যদেতি। সমর্থোঽপি স্থিতেন ধনেন সর্ব্বসম্পাদনশক্তোঽপি, কোশার্থী কোশবৃদ্ধিকামী ॥১॥
যথেতি। অনুশিষ্যাৎ শিষ্টানুগ্রহদুষ্টনিগ্রহাদিনা পালয়েৎ ॥২॥

অতএব বিচক্ষণ রাজা দয়ালু ও সাবধান হইয়া কোমল ব্যবহারে কর নিরূপণ-পূর্ব্বক, যত্নক্রমে বৈশ্যগণের প্রীতিবিধান করিবেন ॥৩৯॥

যুধিষ্ঠির ! সর্ব্বত্রই বৈশ্যগণের নিকটে অনায়াসে মঙ্গল লাভ করা যায়; সুতরাং ইহার তুল্য রাজ্যের উন্নতিসাধক আর কোন উপায় নাই' ॥৪০॥

——:০:——

যুধিষ্ঠির বলিলেন—'মহামতি পিতামহ ! রাজা গৃহস্থিত ধনদ্বারা সমস্ত কার্য্য সম্পাদন করিতে পারিয়াও যদি কোশবৃদ্ধি করিবার ইচ্ছা করেন, তবে তিনি কি ভাবে চলিবেন, তাহা আপনি আমার নিকট বলুন' ॥১॥

* '…সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বৰ্দ্ধ নি। (১)…কথং প্রবর্ত্তেত কয়ঃ…নি।

যথা তাসাঞ্চ মন্যেত শ্রেয় আত্মন এব চ।
তথা কর্ম্মাণি সর্ব্বাণি রাজা রাষ্ট্রেষু বর্ত্তয়েৎ ॥৩॥
মধুদোহং দুহেদ্রাষ্ট্রং ভ্রমরা ইব পাদপম্।
বৎসাপেক্ষী দুহেচ্চৈব স্তনাংশ্চ ন বিকুট্টয়েৎ ॥৪॥
জলৌকাবৎ পিবেদ্রাষ্ট্রং মৃদুনৈব নরাধিপঃ।
ব্যাঘ্রীব চ হরেৎ পুত্রান্ সংদশেন্ন চ পীড়য়েৎ ॥৫॥

## ভারতকৌমুদী

যথেতি। তাসাং প্রজানাম্। বর্ত্তয়েৎ কুর্য্যাৎ ॥৩॥

মধ্বিতি। ভ্রমরাঃ, মধূনি দোগ্ধি স্রবতীতি মধুদোহস্তম্। কর্ম্মণ্যণ্। পাদপমিব, রাজা রাষ্ট্রং দুহেৎ আক্রম্যাক্রম্য ধনাদিকং গৃহ্লীয়াৎ। কিঞ্চ বৎসাপেক্ষী বৎসপোষণাপেক্ষী, গোপালো গামিব, রাজা রাষ্ট্রং দুহেচ্চ, গোপালো গোঃ স্তনানিব চ, রাজা প্রজা ন বিকুট্টয়েৎ ন চ্ছিন্দ্যাৎ ন নিঃস্বাঃ কুর্য্যাচ্চ ॥৪॥

জলেতি। নরাধিপঃ, মৃদুনৈবোপায়েন, জলৌকাবৎ জলৌকারুধিরমিব, রাষ্ট্রং রাজ্যধনং পিবেৎ আদদ্যাৎ। ব্যাঘ্রী পুত্রানিব চ, রাজা প্রজাভ্যো ধনং হরেৎ। তত্র কিং কুর্য্যাদিত্যাহ সংদশেদিতি। ব্যাঘ্রী যথা তৎপুত্রাণাং পৃষ্ঠাদিচর্ম্মসু দন্তৈঃ সংদশ্য তানন্যত্র নয়তি, ন তু পীড়য়তি, তথা রাজাপি প্রজা রূক্ষমুক্ত্বা তাভ্যো ধনং হরেৎ ন চ তাঃ পীড়য়েৎ ॥৫॥

---

ভীষ্ম বলিলেন—'ধর্ম্মার্থী রাজা প্রজাদের হিতসাধনে নিরত থাকিয়া দেশ, কাল, বুদ্ধি ও শক্তি অনুসারে সেই প্রজাগণকে শাসন করিবেন ॥২॥

যাহাতে প্রজাদের ও নিজের মঙ্গল হয়, সেইভাবে রাজা রাজ্যের সমস্ত কার্য্য করিবেন ॥৩॥

ভ্রমরগণ যেমন মধুস্রাবী বৃক্ষ হইতে মধু গ্রহণ করে, সেইরূপ রাজা ধনপ্রসূ রাজ্য হইতে ধন গ্রহণ করিবেন এবং গোপাল যেমন বৎসের অপেক্ষা রাখিয়া ধেনু দোহন করে, কিন্তু তাহার স্তন চ্ছেদন করে না, সেইরূপ রাজাও প্রজাদের অপেক্ষা রাখিয়া রাজ্য হইতে ধন গ্রহণ করিবেন, কিন্তু সে প্রজাদিগকে নিঃস্ব করিয়া ফেলিবেন না ॥৪॥

জলৌকা (জোঁক) যেমন কোমল উপায়ে মানুষপ্রভৃতির রক্ত পান করে, তেমন রাজাও কোমল উপায়েই প্রজাদের নিকট হইতে ধন গ্রহণ করিবেন এবং ব্যাঘ্রী যেমন তাহার পুত্রদের পিঠের চামড়া কামড়াইয়া ধরিয়া, সে গুলিকে স্থানান্তরে লইয়া যায়, কিন্তু তাহাদিগকে পীড়ন করে না; রাজাও তেমন প্রজাগণকে আনিয়া রূক্ষকথা বলিয়া তাহাদের নিকট হইতে ধন গ্রহণ করিবেন, কিন্তু তাহাদিগকে পীড়ন করিবেন না ॥৫॥

---

(৩)···তথা ধর্ম্মাণি···নি।

যথা শল্যকবানাখুঃ পদং ধূনয়তে সদা।
অতীক্ষ্ণেনাভ্যুপায়েন তথা রাষ্ট্রং সমাপিবেৎ ॥৬॥
অল্পেনাল্পেন দেয়েন বর্দ্ধমানং প্রদাপয়েৎ।
ততো ভূয়স্ততো ভূয়ঃ ক্রমবৃদ্ধিং সমাচরেৎ ॥৭॥
দময়ন্নিব দম্যানি শশ্বদ্ভারং বিবর্দ্ধয়েৎ।
মৃদুপূর্ব্বং প্রযত্নেন পাশানভ্যবহারয়েৎ ॥৮॥

## ভারতকৌমুদী

যথেতি। শল্যকবান্ শলাকাতুল্যতীক্ষ্ণাগ্রদন্তশালী, আখুর্মূষিকঃ, অতীক্ষ্ণেন অভ্যুপায়েন দংশনেন নিদ্রিতস্য জনস্য, চরণমাংসং খাদতীতি শেষঃ। তদা চাসৌ জনঃ, সদা পদং চরণম্, ধূনয়তে সঞ্চালয়ত্যেব, ন পুনস্তমাখুং নিবারয়তি; তথা রাজাপি, অতীক্ষ্ণেনাভ্যুপায়েন ব্যবহারেণ রাষ্ট্রং রাজ্যস্থাং প্রজাম্, সমাপিবেৎ ততঃ করমাদদ্যাৎ, তদা চাসৌ প্রজা অনঙ্গীকারসূচনায়, মুখমাত্রং ধূনয়েৎ ন পুনর্নিবারয়েৎ। "শলাকায়ুধয়োঃ শল্যম্" ইতি হলায়ুধঃ ॥৬॥

অল্পেনেতি। অল্পেনাল্পেন দেয়েন করেণ হেতুনা, বর্দ্ধমানমুন্নতিং লভমানং জনম্, রাজা করং প্রথমমল্পমেব প্রদাপয়েৎ। ততো ভূয়স্ততো ভূয় এবংক্রমেণ করস্য ক্রমবৃদ্ধিং সমাচরেৎ বৎসরে বৎসরে করং বর্দ্ধয়েদিত্যর্থঃ ॥৭॥

দময়ন্নিতি। দম্যানি গোবৎসবৃন্দানি, দময়ন্নিব ক্রমিকাধিকাধিকভারদানেন অধিকভারবহনশিক্ষাং কারয়ন্নিব, শশ্বৎ সর্ব্বদা, ভারং প্রজানাং করভারম্, রাজা বিবর্দ্ধয়েৎ, তথা মৃদুপূর্ব্বং প্রথমং কোমলতাপূর্ব্বকম্, প্রযত্নেন পাশান্ গলরজ্জূঃ, অভ্যবহারয়েৎ যথা গোপালো গোবৎসান্ গ্রাহয়েৎ তথা রাজাপি প্রযত্নেন কোমলতাপূর্ব্বকমেব, প্রজাঃ করান্, দাপয়েৎ ॥৮॥

## ভারতভাবদীপঃ

যদেতি ॥১—৫॥ শল্যকবাংস্তীক্ষ্ণতুণ্ড আখুবিশেষঃ, স হি নিদ্রিতস্য মনুষ্যস্য পাদতলস্থং মাংসমতীক্ষ্ণেনৈবোপায়েন ভক্ষয়তি শয়ানস্তু ঈষদ্বেদনয়া পদং কিঞ্চিৎ ধূনয়তে কম্পয়তে ন তু তীব্রবেদনয়া প্রবুধ্যমাখুং নিবারয়তি, তদ্বদ্রাষ্ট্রং সমাপিবেৎ ॥৬॥ প্রত্যব্দং শততমেনাধিকেন বাংশেন বর্দ্ধমানং করং প্রদাপয়ন্ গ্রামদ্রব্যস্য বৃদ্ধিং কুর্য্যাদিত্যাহ—অল্পেনেতি ॥৭॥ দম্যানি বৎসতরকুলানি

তীক্ষ্ণদন্ত মূষিক যাইয়া কোমল ভাবে যেমন নিদ্রিত ব্যক্তির চরণের মাংস ভক্ষণ করিতে থাকে; তখন সেই নিদ্রিত ব্যক্তি কেবল সর্ব্বদা চরণ সঞ্চালন করে, কিন্তু সেই মূষিককে বাধা দেয় না; তেমন রাজাও কোমল উপায়ে প্রজাদের নিকট হইতে কর আদায় করিবেন। তাহাতে প্রজারা একটু একটু আপত্তি করিবে বটে, কিন্তু বাধা দিবে না ॥৬॥

রাজা প্রথমে অল্প অল্প কর আদায় করিতে থাকায় প্রজারা উন্নতি লাভ করিতে থাকে; সুতরাং তা'র পর বেশী তা'র পর বেশী এইভাবে ক্রমশঃ রাজা প্রজাদের কর বৃদ্ধি করিবেন ॥৭॥

সকৃৎ পাশাবকীর্ণাস্তে ন ভবিষ্যন্তি দুর্দ্দমাঃ।
উচিতেনৈব ভোক্তব্যাস্তে ভবিষ্যন্তি যত্নতঃ ॥৯॥
তস্মাৎ সর্ব্বসমারম্ভো দুর্লভঃ পুরুষং প্রতি।
যথা মুখ্যান্ সান্ত্বয়িত্বা ভোক্তব্য ইতরো জনঃ ॥১০॥
ততস্তান্ ভেদয়িত্বা তু পরস্পরবিবক্ষিতান্।
ভুঞ্জীত সান্ত্বয়ংশ্চৈব যথাসুখমযত্নতঃ ॥১১॥

## ভারতকৌমুদী

সকৃদিতি। যথা সকৃৎ পাশাবকীর্ণা রজ্জুবদ্ধাঃ, তে গোবৎসাঃ, পরতো দুর্দ্দমা দুঃখেন বন্ধনীয়া ন ভবিষ্যন্তি ; তথা সকৃদ্দাপিতকরাঃ প্রজাঃ, পরতঃ দুর্দ্দাপ্যা ন ভবিষ্যন্তি। ইত্থমুচিতেনৈবোপায়েন তে জনাঃ প্রজাঃ, যত্নতো রাজ্ঞো ভোক্তব্যা ভবিষ্যন্তি ॥৯॥

তস্মাদিতি। তস্মাৎ সর্ব্বসমারম্ভঃ প্রথমমেবাধিককরগ্রহণারম্ভঃ, পুরুষং প্রজাং প্রতি, দুর্লভো দুষ্করঃ, অতএব মুখ্যান্ প্রধানজনান্, যথা যথাবৎ, সান্ত্বয়িত্বা মধুরবাক্যেনায়ত্তীকৃত্য, ইতরো জনঃ রাজ্ঞা ভোক্তব্যঃ ॥১০॥

কেন প্রকারেণ ভোক্তব্য ইত্যাহ তত ইতি। রাজা ততস্তৈর্মুখ্যৈর্জনৈঃ পরস্পরং বিবক্ষিতান্

## ভারতভাবদীপঃ

যথা ক্রমেণ দময়েত্তদ্বৎ প্রজা অপীত্যাহ—দময়ন্নিবেতি। অভ্যবহারয়েদ্গ্রাহয়েৎ ॥৮॥ সকৃৎ সদ্যঃ, পাশাবকীর্ণাঃ সন্তো ন ভবিষ্যন্তি মরিষ্যন্তি যতো দুর্দ্দমা অত উচিতেন ক্রমেণ তে ভোক্তব্যা দম্যাঃ

গোবৎসগণকে যেমন ক্রমশঃ অধিক অধিক ভার বহন করাইয়া প্রচুর ভার বহনের শিক্ষা দেওয়া হয়, তেমন রাজাও ক্রমশঃ অধিক অধিক কর দেওয়াইয়া প্রজাদের অধিক করদানের শিক্ষা দিবেন এবং গোপালক যেমন প্রথমে কোমল ভাবে যত্ন সহকারে গোবৎসের গলদেশে রজ্জু বন্ধন করে, তেমন রাজাও প্রথমে কোমল ভাবে যত্ন সহকারে প্রজাদের উপরে কর ধার্য্য করিবেন ॥৮॥

একবার গলদেশে রজ্জু বন্ধন করিতে পারিলে গোবৎস যেমন আর দুর্দ্দমনীয় হইবে না, তেমন একবার কর ধার্য্য করিতে পারিলে প্রজারা আর দুর্দ্দমনীয় হইবে না। তাহার পর রাজা উপযুক্ত উপায়ে যত্নসহকারে সেই প্রজাগণকে ভোগ করিতে থাকিবেন ॥৯॥

অতএব প্রথমেই প্রজাদের উপরে অধিক কর নির্দ্ধারণ করা দুষ্কর ; সুতরাং প্রজাদের মধ্যে যাহারা প্রধান, তাহাদিগকে যথা নিয়মে মধুর বাক্যে বশীভূত করিয়া পরে অপ্রধান লোকদিগকে রাজা ভোগ করিবেন ॥১০॥

(৯) তে ভবিষ্যন্ত্যযত্নতঃ···নি,···ন ভবিষ্যন্তি যত্নতঃ···বর্দ্ধ। (১০)···ভোক্তব্যা ইতরে জনাঃ· নি।

ন চাস্থানে ন চাকালে করাংস্তেভ্যো নিপাতয়েৎ।
আনুপূর্ব্ব্যেণ সান্ত্বেন যথাকালং যথাবিধি ॥১২॥
উপায়ান্ প্রব্রবীম্যেতান্ন মে মায়া বিবক্ষিতা।
অনুপায়েন দময়ন্ প্রকোপয়তি বাজিনঃ ॥১৩॥
পানাগারনিবেশাশ্চ বেশ্যাঃ প্রাপণিকাস্তথা।
কুশীলবাঃ সকিতবা যে চান্যে কেচিদীদৃশাঃ ॥১৪॥
নিয়ম্যাঃ সর্ব্ব এবৈতে যে রাষ্ট্রস্যোপঘাতকাঃ।
এতে রাষ্ট্রেঽভিতিষ্ঠন্তো বাধন্তে ভদ্রিকাঃ প্রজাঃ॥১৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

করভারং বোঢ়ুমিষ্টান্, তান্ ইতরান্ জনান্, ভেদয়িত্বা সঙ্ঘাৎ পৃথক্কৃত্য, সান্ত্বয়ন্ মধুরবাক্যেন প্রসাদয়ন্, যথাসুখমযত্নতশ্চ ভুঞ্জীত ॥১১॥

নেতি। নিপাতয়েদর্পয়েৎ। আনুপূর্ব্ব্যেণ মুখ্যানুক্রমেণ ॥১২॥

উপায়ানিতি। উপায়ান্ বিদ্রোহিণীনাং প্রজানাং সঙ্ঘভঙ্গহেতূন্। মায়া কূটকৌশলম্, মে ময়া ন বিবক্ষিতা ন বক্তুমিষ্টা। যেন হি অনুপায়েন নিকৃষ্টোপায়েন, দময়ন্ জনঃ বাজিনো ঘোটকান্, প্রকোপয়ত্যেব, ন তু দময়িতুমর্হতি তদ্বৎ প্রজা অপীতি ভাবঃ ॥১৩॥

পানেতি। পানাগারে মদ্যপানগৃহে নিবেশঃ প্রবেশো যেষাং তে, বেশ্যাঃ, প্রাপণৈঃ প্রকৃষ্ট-ক্রয়বিক্রয়স্থানৈঃ সংসৃষ্টা ইতি প্রাপণিকাঃ কুবণিজঃ, কুশীলবা নটাঃ, কিতবৈর্দ্যূতকারৈঃ সহেতি

ভারতভাবদীপঃ

প্রজাশ্চ ॥৯॥ পুরুষং প্রতীত্যস্য প্রতিপুরুষমিত্যর্থঃ ॥১০॥ ততো মুখ্যদ্বারা তানিতরান্ বিবক্ষিতান্ বোঢ়ুমিষ্টান্ ॥১১—১৩॥ মদ্যশালাঃ সন্দেশহরাঃ কুট্টন্যঃ কুৎসিতেন শীলেন বান্তি গচ্ছন্তি ধর্ম্মং হিংসন্তি বা কুশীলবা বিটাঃ কিতবা দ্যূতকারাশ্চ নিগ্রাহ্যা ইত্যাহ—পানেতি ॥১৪॥ ভদ্রিকাঃ

রাজা প্রথমে সেই প্রধান ব্যক্তিগণদ্বারা করভারবহনেচ্ছু ইতর লোকদিগের মধ্যে পরস্পর ভেদ জন্মাইয়া মধুর বাক্যে তাহাদিগকে প্রসন্ন করিতে থাকিয়া যথাসুখে ও অনায়াসে ভোগ করিতে থাকিবেন ॥১১॥

রাজা অস্থানে বা অসময়ে প্রজাদের উপরে করভার অর্পণ করিবেন না; কিন্তু যথাকালে যথাবিধানে প্রধানক্রমে মধুর বাক্যপ্রয়োগপূর্ব্বক তাহাদের উপরে করভার অর্পণ করিবেন ॥১২॥

যুধিষ্ঠির! আমি এইগুলি প্রজাদের সঙ্ঘভেদের সদুপায় বলিলাম; কিন্তু আমি ঐ বিষয়ে কূটকৌশল বলিতে ইচ্ছা করি না। কারণ, মানুষ নিকৃষ্ট উপায়ে দমন করিতে যাইয়া ঘোড়াগুলিকে ক্রুদ্ধ করিয়াই ফেলে ॥১৩॥

মদ্যপায়ী, বেশ্যা, কুৎসিত নিয়মে ক্রয়-বিক্রয়কারী, নট, দ্যূতকারী এবং অন্য যে

ন কেনচিদ্‌যা‍‌চিতব্যঃ কশ্চিৎ কস্যাঞ্চিদাপদি ।
ইতি ব্যবস্থা ভূতানাং পুরস্তান্মনুনা কৃতা ॥১৬॥
সর্ব্বে তথানুজীবেয়ুর্ন কুর্য্যুঃ কর্ম্ম চেদিহ ।
সর্ব্ব এব ইমে লোকা ন ভবেয়ুরসংশয়ম্‌ ॥১৭॥
প্রভুর্নিয়মনে রাজা য এতান্ন নিয়চ্ছতি ।
ভুঙ্‌ক্তে স তস্য পাপস্য চতুর্ভাগমিতি শ্রুতিঃ ॥১৮॥
ভোক্তা তস্য তু পাপস্য সুকৃতস্য যথা তথা ।
নিয়ন্তব্যাঃ সদা রাজ্ঞা পাপা যে স্যুর্নরাধিপ ! ॥১৯॥

ভারতকৌমুদী

সকিতবাঃ। ঈদৃশা ধূর্ত্তথণ্ডাদয়ঃ। নিয়ম্যা রাজ্ঞা দমনীয়াঃ। বাধন্তে পীড়য়ন্তি, ভদ্রিকাঃ সাধ্বীঃ ॥১৪—১৫॥

নেতি। কেনচিদপি রাজ্ঞা অধমর্ণেন বা কস্যাঞ্চিদপ্যাপদি, কশ্চিদপি রাজ্যবাসী জন উত্তমর্ণো বা, করম্‌ ঋণং বা, ন যাচিতব্যঃ অন্যায্যত্বাৎ। ব্রাহ্মণাদিভিস্তু যাচিতব্য এব ন্যায্যত্বাদিতি ভাবঃ। ভূতানাং নরাণাম্‌, পুরস্তাৎ পূর্ব্বম্‌ ॥১৬॥

উক্তার্থে হেত্বন্তরমাহ সর্ব্ব ইতি। ইহ চেৎ কেচিদপি কর্ম্ম ন কুর্য্যুঃ, তদা সর্ব্ব এব তথা যাচনম্‌, অনুজীবেয়ুঃ অনুসরেয়ুঃ। এবঞ্চ সতি সর্ব্ব এব লোকা ন ভবেয়ুঃ ন জীবেয়ুঃ, সর্ব্বেষামেব যাচকত্বে দাতুর্দানাসম্ভবাদিত্যাশয়ঃ ॥১৭॥

প্রভুরিতি। নিয়মনে লোকনিয়ন্ত্রণে, প্রভুঃ সমর্থোঽপি। নিয়চ্ছতি নিয়ময়তি ॥১৮॥

---

কেহ এইরূপ মন্দলোক, আর যাহারা রাজ্যের অনিষ্টকারী, তাহাদের সকলকেই রাজা দমন করিবেন। কেন না, ইহারা রাজ্যে থাকিয়া ভাল লোকদিগের পীড়া উৎপাদন করে ॥১৪—১৫॥

কোন রাজা বা কোন অধমর্ণই কোন বিপদেই কোন প্রজাকে বা উত্তমর্ণকে কর বা ঋণ প্রার্থনা করিবেন না, পূর্ব্বকালেই মনু মনুষ্যগণের এই ব্যবস্থা করিয়া গিয়াছেন ॥১৬॥

এই জগতে সকলেই যদি কর্ম্ম না করিত, তবে তাহারা এক প্রার্থনারই অনুসরণ করিত। এমন হইলে এই সমস্ত লোকই আর জীবন ধারণ করিতে পারিত না, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১৭॥

(সে যাহা হউক), যে রাজা প্রজাগণকে নিয়ন্ত্রিত করিতে সমর্থ হইয়াও তাহাদিগকে নিয়ন্ত্রিত করেন না, তিনি সেই প্রজাকৃত পাপের চতুর্থাংশ ভোগ করেন, ইহা আমাদের শুনা আছে ॥১৮॥

---

(১৬)···কশ্চিৎ কিঞ্চিদনাপদি···নি।

কৃতপাপস্ত্বসৌ রাজা য এতান্ন নিযচ্ছতি।
তথা কৃতস্য ধর্ম্মস্য চতুর্ভাগমুপাশ্নুতে ॥২০॥
স্থানান্যেতানি সংযম্য প্রসঙ্গো ভূতিনাশনঃ।
কামে প্রসক্তঃ পুরুষঃ কিমকার্য্যং বিবর্জ্জয়েৎ ॥২১॥
মদ্যমাংসপরস্বানি তথা দারা ধনানি চ।
আহরেদ্রাগবশগস্তথা শাস্ত্রং প্রবর্ত্তয়েৎ ॥২২॥

## ভারতকৌমুদী

ভোক্তেতি। লোকনিয়মনে যথা সুকৃতস্য লোককৃতস্য পুণ্যস্য চতুর্থভাগস্য ভোক্তা রাজা স্যাৎ, তথা তস্য লোককৃতস্য পাপস্যাপি চতুর্থভাগস্য ভোক্তা রাজা স্যাৎ। অতএব যে জনাঃ পাপাঃ পাপকারিণঃ, স্যুঃ রাজ্ঞা সদৈব তে নিয়ন্তব্যাঃ পাপকরণে নিরোদ্ধব্যাঃ ॥১৯॥

উক্তমেবার্থং ভঙ্গ্যন্তরেণাহ কৃতেতি। এতান্ পাপকারিণঃ। পরার্দ্ধে তথেত্যুপাদানাৎ পূর্ব্বার্দ্ধে যথেতি গম্যম্ ॥২০॥

স্থানানীতি। রাজা এতানি বক্ষ্যমাণানি স্থানানি সংযম্য নিরুধ্য, তিষ্ঠেদিতি শেষঃ। অন্যথা এতেষু স্থানেষু রাজ্ঞোঽপি জায়মানঃ প্রসঙ্গঃ, ভূতিনাশনো নিজসম্পদ্‌বিনাশী, ভবেৎ ॥২১॥

তানি স্থানান্যাহ মদ্যেতি। মদ্যং মদ্যপানম্, মাংসম্ অভক্ষ্যমাংসভক্ষণম্, পরস্বং পরধনহরণম্,

## ভারতভাবদীপঃ

কল্যাণ্যঃ ॥১৫॥ যাচিতব্যঃ দত্তমৃণং করং বেতি শেষঃ ॥১৬॥ অনুজীবেযুরনুসরেয়ুঃ; অন্যথা দোষমাহ—নেতি ॥১৭—১৯॥ তথা নিযচ্ছন্নিতি শেষঃ ॥২০॥ স্থানানি মদ্যাদীনাং বক্ষ্যমাণানাম্, কিমকার্য্যং বিবর্জ্জয়েদপি তু সর্ব্বকার্য্যং কুর্য্যাদেব ॥২১॥ অকার্য্যমেবাহ—মদ্যেতি। শাস্ত্রমাজ্ঞাং

---

নরনাথ! প্রজানিয়ন্ত্রণকারী রাজা যেমন সেই প্রজাকৃত পুণ্যের চতুর্থাংশভাগী হন, তেমন প্রজা নিয়ন্ত্রণ না করিলে প্রজাকৃত পাপেরও চতুর্থাংশভাগী হইয়া থাকেন। অতএব যাহারা পাপকারী হইতে থাকিবে, রাজা সর্ব্বদাই তাহাদিগকে নিয়ন্ত্রিত করিবেন ॥১৯॥

যে রাজা পাপ করিবার উপক্রমের সময়ে প্রজাগণকে নিরুদ্ধ না করেন; তিনিও তেমনই পাপকারী হন এবং রাজা প্রজাগণকে নিয়ন্ত্রিত করিলে রাজাও প্রজাকৃত পুণ্যের চতুর্থাংশভাগী হইয়া থাকেন ॥২০॥

রাজা বক্ষ্যমাণ স্থানগুলিকে সংযত করিয়া রাখিবেন; না হইলে তিনিও সেই গুলিতে আসক্ত হইয়া নিজের সম্পত্তি নষ্ট করিয়া ফেলিতে পারেন। কারণ, মানুষ কামে আসক্ত হইয়া কোন্ অকার্য্য ত্যাগ করিতে পারে? ॥২১॥

---

(২২)···তথা দারধনানি চ···নি।

আপন্নেব তু যাচেরন্ যেষাং নাস্তি পরিগ্রহঃ।
দাতব্যং ধর্ম্মতস্তেভ্যস্ত্বনুক্রোশাদ্‌ভয়ান্ন তু ॥২৩॥
মা তে রাষ্ট্রে যাচনকা ভূবন্মা চাপি দস্যবঃ।
এষাং দাতার এবৈতে নৈতে ভূতস্য ভাবকাঃ ॥২৪॥
যে ভূতান্যনুগৃহ্নন্তি বর্দ্ধয়ন্তি চ যে প্রজাঃ।
তে তে রাষ্ট্রেষু বর্ত্তন্তাং মা ভূতানামভাবকাঃ ॥২৫॥
দণ্ড্যাস্তে চ মহারাজ! ধনাদানপ্রয়োজকাঃ।
প্রয়োগং কারয়েথাস্তে যথা দদ্যুঃ করাংস্তথা ॥২৬॥

## ভারতকৌমুদী

দারাঃ পরস্ত্রীগমনম্, ধনানি অবৈধোপায়েন ধনার্জ্জনানি চ। নম্বেতেষু কথং নাম জনাঃ প্রবর্ত্তেরন্নিত্যাহ আহরেদিতি। আহরেৎ কুর্য্যাৎ। অতএব শাস্ত্রং মদ্যপানাদিনিষেধকং শাস্ত্রম্, প্রদর্শয়েৎ রাজা ॥২২॥

আপদীতি। পরিগৃহ্যত ইতি পরিগ্রহো ধনম্, অনুক্রোশাৎ দয়াতঃ ॥২৩॥

মেতি। যাচনকাঃ কুৎসিতা যাচকাঃ, মা ভূবন্ ন ভবন্তু। এতে রাজ্যবাসিনো জনাঃ, এষাং যাচনকাদীনাম্, দাতার এব ভবন্তি, ন পুনরাশীর্ভাজোঽপি জায়ন্তে। যেন হি এতে যাচনকাদয়ঃ, ভূতস্য প্রাণিগণস্য ন ভাবকাঃ শুভচিন্তকা ন ভবন্তি ॥২৪॥

য ইতি। অভাবকাঃ শুভানামচিন্তকাঃ ॥২৫॥

## ভারতভাবদীপঃ

প্রদর্শয়েৎ প্রবর্ত্তয়েৎ ॥২২॥ আপন্নেব ন তু শাঠ্যাদিনানাপন্নোঽপি ॥২৩॥ দাতার আচ্ছেত্তারঃ ॥২৪—২৫॥ ধনেত্যধিকধনগ্রহণং প্রযোজয়ন্তোঽধিকারিণো দণ্ড্যাঃ, অন্যে চাধিকারিণস্তান্ যথাবদ্বলিকরান্নুদ্দিশ্য

মদ্যপান, অভক্ষ্যমাংস ভক্ষণ, পরস্বহরণ, পরস্ত্রীগমন এবং অবৈধ উপায়ে ধন উপার্জ্জন, মানুষ রাগের বশবর্ত্তী হইয়া এইগুলি করিয়াই থাকে; সুতরাং রাজা এইগুলির নিষেধক শাস্ত্র দেখাইবেন ॥২২॥

যাঁহাদের ধন না থাকিবে তাহারাই বিপদের সময় পরের নিকট প্রার্থনা করিবে; আবার দাতারাও ভয়ে নহে দয়া করিয়াই ধর্ম্মানুসারে দান করিবেন ॥২৩॥

যুধিষ্ঠির! তোমার রাজ্যে যেন কুৎসিত প্রার্থী বা দস্যু থাকে না। কেন না, যাহারা উহাদিগকে দান করে, উহারা তাহাদেরও মঙ্গল চিন্তা করে না ॥২৪॥

যাঁহারা প্রাণিগণের প্রতি অনুগ্রহ করেন এবং প্রজাদের উন্নতি সাধন করিয়া থাকেন, তাঁহারাই যেন তোমার রাজ্যে বাস করেন। কিন্তু প্রাণিগণের অমঙ্গল চিন্তাকারীরা নহে ॥২৫॥

(২৪)…উপাদাতার এবৈতে…নি। (২৫) মাভূতানাং প্রবাধকাঃ…নি। (২৬)…প্রয়োগং কারয়েযুস্তান্ যথা বলিকরাংস্তথা…বঙ্গ বর্দ্ধ।

কৃষিগোরক্ষ্যবাণিজ্যং যচ্চান্যৎ কিঞ্চিদীদৃশম্।
পুরুষৈঃ কারয়েৎ কর্ম্ম বহুভিঃ কর্ম্মভেদতঃ ॥২৭॥
নরশ্চেৎ কৃষিগোরক্ষ্যং বাণিজ্যং চাপ্যনুষ্ঠিতঃ।
সংশয়ং লভতে কিঞ্চিত্তেন রাজা বিগর্হ্যতে ॥২৮॥
ধনিনঃ পূজয়েন্নিত্যং পানাচ্ছাদনভোজনৈঃ।
বক্তব্যাশ্চানুগৃহ্ণীধ্বং প্রজাঃ সহ ময়েতি বৈ ॥২৯॥
অঙ্গমেতন্মহদ্রাজ্যে ধনিনো নাম ভারত।।
ককুদং সর্ব্বভূতানাং ধনস্থো নাত্র সংশয়ঃ ॥৩০॥

## ভারতকৌমুদী

দণ্ড্যা ইতি। যে ধনাদানে নির্দ্দিষ্টকরাপেক্ষয়া অধিককরগ্রহণে প্রযোজকাঃ, তে দণ্ড্যাঃ ত্বয়া দণ্ডনীয়াঃ, পরঞ্চ তে রাজ্যবাসিনঃ, যথা নির্দ্দিষ্টান্ করান্ দদ্যুঃ, তথৈব প্রয়োগং পুনঃ কর্ম্মচারি-নিয়োগম্ ॥২৬॥

কৃষীতি। ঈদৃশং বহুজননিষ্পাদ্যং গৃহনির্ম্মাণাদিশিল্পম্, তৎ কর্ম্ম, কর্ম্মভেদতঃ তত্তৎকর্ম্মনাশা-শঙ্কয়া, বহুভিরেব পুরুষৈঃ কারয়েৎ। বহুসাধ্যং কর্ম্ম, নৈকঃ কর্ত্তুমর্হতীতি ভাবঃ ॥২৭॥

নর ইতি। অনুষ্ঠিতঃ অনুষ্ঠাতুমারভমাণঃ সন্, চৌরাদিভ্যঃ সংশয়ং লভতে ॥২৮॥

ধনিন ইতি। আচ্ছাদনং বসনম্। ময়া সহ প্রজা অনুগৃহ্ণীধ্বম্ ইতি রাজ্ঞা বক্তব্যাশ্চ ॥২৯॥

নম্বয়মনুনয়ঃ কথমিত্যাহ অঙ্গমিতি। অঙ্গমবয়বঃ। ককুদং শ্রেষ্ঠঃ, ধনস্থো ধনবান্ জনঃ ॥৩০॥

মহারাজ! যাহারা নির্দ্দিষ্ট কর অপেক্ষা অধিক কর আদায় করার প্রযোজক হয়, তুমি তাহাদের দণ্ড বিধান করিবে। পরে প্রজারা যাহাতে সেই নির্দ্দিষ্ট কর দান করে, তাহার জন্য তুমি নূতন লোক নিযুক্ত করিবে ॥২৬॥

কৃষি, গোপালন, বাণিজ্য এবং অন্য যে কিছু এইরূপ বহুজনসাধ্য কর্ম্ম, তাহা বহু লোকদ্বারাই রাজা করাইবেন; না হইলে, সেই সকল কার্য্য নষ্ট হইবে ॥২৭॥

মানুষ কৃষি, গোপালন কিংবা বাণিজ্য করিতে আরম্ভ করিয়া যদি দস্যুতস্কর হইতে সংশয় প্রাপ্ত হয়, তবে তাহাতে রাজার নিন্দা হইয়া থাকে ॥২৮॥

রাজা সর্ব্বদা পান, বসন ও ভোজনদ্বারা ধনিগণের সম্মান করিবেন এবং তাঁহাদিগকে বলিবেন যে, 'আপনারা আমার সহিত প্রজাদের উপরে অনুগ্রহ করুন' ॥২৯॥

কারণ, ভরতনন্দন! এই ধনিগণ রাজ্যের একটী প্রধান অঙ্গ এবং এই ধনবান্ লোক সকল সমস্ত প্রাণীদের মধ্যেই প্রধান; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৩০॥

প্রাজ্ঞঃ শূরো ধনস্থশ্চ স্বামী ধার্ম্মিক এব চ।
তপস্বী সত্যবাদী চ বুদ্ধিমাংশ্চাপি রক্ষতি ॥৩১॥
তস্মাৎ সর্ব্বেষু ভূতেষু প্রীতিমান্ ভব পার্থিব।।
সত্যমার্জ্জবমক্রোধমানৃশংস্যঞ্চ পালয় ॥৩২॥
এবং দণ্ডঞ্চ কোশঞ্চ মিত্রং ভূমিঞ্চ লপ্স্যসে।
সত্যার্জ্জবপরো রাজন্! মিত্রকোশবলান্বিতঃ ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে কোশসঞ্চয়প্রকারকথনে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

প্রাজ্ঞ ইতি। ধনস্থো ধনবান্, স্বামী বহুলোকনেতা। রক্ষতি রাজ্ঞঃ সহায়ভাবেন রাজ্যম্ ॥৩১॥

তস্মাদিতি। তস্মাৎ লোকরঞ্জনাবশ্যকত্বাৎ। আর্জ্জবং সারল্যম্, আনৃশংস্যং কোমলতাঞ্চ ॥৩২॥

এবমিতি। দণ্ডং দমনসাধনীভূতাং শক্তিম্ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———:০:———

## ভারতভাবদীপঃ

প্রয়োগং কারয়েয়ুঃ ॥২৬॥ বহুভিঃ কারয়েদন্যথা কর্ম্মভেদতঃ কর্ম্মণো ভেদো নাশঃ স্যাদিত্যর্থঃ ॥২৭॥ সংশয়ং চোরেভ্যো রাজকীয়েভ্যো বা ভয়াৎ ॥২৮—৩৩॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥৮৬॥

———:০:———

বিদ্বান্, বীর, ধনী, বহুলোকের নেতা, ধার্ম্মিক, তপস্বী, সত্যবাদী এবং বুদ্ধিমান্ লোকও রাজার সহায়রূপে রাজ্য রক্ষা করিয়া থাকেন ॥৩১॥

অতএব রাজা! তুমি সমস্ত প্রাণীর উপরেই সন্তুষ্ট থাক এবং সত্য, সরলতা, শান্ততা এবং কোমলতা রক্ষা কর ॥৩২॥

রাজা! তুমি এইভাবে সত্য ও সরলতাসম্পন্ন এবং মিত্র, কোশ ও শক্তিসমন্বিত হইয়া দমনের শক্তি, বর্দ্ধিত কোশ, মিত্র এবং নূতন নূতন রাজ্য লাভ করিতে পারিবে' ॥৩৩॥

———:০:———

(৩৩)···লপ্স্যসি···বঙ্গ বর্দ্ধ নি। * '···অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ' বঙ্গ বর্দ্ধ নি।

# সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ।

———:০:———

ভীষ্ম উবাচ।

বনস্পতীন্ ভক্ষ্যফলান্ ন চ্ছিন্দ্যুর্বিষয়ে তব।
ব্রাহ্মণানাং মূলফলং ধর্ম্মমাহুর্ম্মনীষিণঃ ॥১॥
ব্রাহ্মণেভ্যোঽতিরিক্তঞ্চ ভুঞ্জীরন্নিতরে জনাঃ।
ন ব্রাহ্মণাপরাধেন হরেদন্যঃ কথঞ্চন ॥২॥
বিপ্রশ্চেত্ত্যাগমাতিষ্ঠেদাত্মার্থে বৃত্তিকর্শিতঃ।
পরিকল্প্যাস্য বৃত্তিঃ স্যাৎ সদারস্য নরাধিপ। ॥৩॥

ভারতকৌমুদী

বনেতি। বনস্পতীন্ নারিকেলাদিবৃক্ষান্, ভক্ষ্যানি সুখাদ্যানি ফলানি যেষাং তান্, বিষয়ে রাজ্যে। এতত্তু সাধারণবিষয়ে। বিশেষমাহ ব্রাহ্মণানামিতি। মূলফলমপি ন চ্ছিন্দ্যুরিত্যনুবৃত্তিঃ। এতদচ্ছেদনমেব ধর্ম্মমাহুঃ ॥১॥

ব্রাহ্মণেভ্য ইতি। ব্রাহ্মণেভ্যো ব্রাহ্মণভোগেভ্যঃ। ব্রাহ্মণস্য অপরাধেন বঞ্চনেন ॥২॥

বিপ্র ইতি। ত্যাগং রাজ্যপরিত্যাগম্, বৃত্ত্যা যাজনাদিব্যবসায়েন কর্শিতঃ কৃশীকৃতঃ ভরণাসমর্থ ইত্যর্থঃ। তদা রাজ্ঞা সদারস্য অস্য বিপ্রস্য, বৃত্তিঃ ভরণপোষণব্যবস্থা, পরিকল্প্যা স্বধনেন বিধেয়া ॥৩॥

---

ভীষ্ম বলিলেন—'যুধিষ্ঠির! যে সকল বৃক্ষের ফল সুখাদ্য, সে সকল বৃক্ষ যেন তোমার রাজ্যমধ্যে কেহই ছেদন করে না এবং ব্রাহ্মণদের ফলমূলও যেন কেহ নষ্ট করে না; ইহাকেই জ্ঞানীরা ধর্ম্ম বলিয়া থাকেন ॥১॥

ব্রাহ্মণেরা ভোগ করিলে পর যাহা উদ্বৃত্ত থাকিবে, তাহাই অন্য লোকে ভোগ করিবে। কিন্তু অন্য লোক ব্রাহ্মণকে বঞ্চনা করিয়া কোন প্রকারেই যেন ভোগ্যবস্তু হরণ করে না ॥২॥

রাজা! কোনও ব্রাহ্মণ যদি আপন বৃত্তিতে আপনার সংসারের ব্যয় নির্ব্বাহ করিতে না পারিয়া নিজের ভরণপোষণের জন্যই রাজ্য ত্যাগ করিতে প্রবৃত্ত হন, তাহা হইলে রাজা পরিবারবর্গের সহিত সেই ব্রাহ্মণের বৃত্তি কল্পনা করিয়া দিবেন ॥৩॥

---

(২)···ন ব্রাহ্মণোপরোধেন···নি। (৩)···আথ্যায়া বৃত্তিকর্শিতঃ···নি।

স চেন্নোপনিবর্ত্তেত বাচ্যো ব্রাহ্মণসংসদি ।
কস্মিন্নিদানীং মর্য্যাদাময়ং লোকঃ ক'রষ্যতি ॥৪॥
অসংশয়ং নিবর্ত্তেত ন চেদ্বক্ষ্যত্যতঃ পরম্ ।
পূর্ব্বং পরোক্ষং কর্ত্তব্যমেতৎ কৌন্তেয় ! শাশ্বতম্ ॥৫॥
আহুরেতজ্জনা ব্রহ্মন্ ! ন চৈতচ্ছ্রদ্দধাম্যহম্ ।
নিমন্ত্র্যশ্চ ভবেদ্ভোগৈরবৃত্ত্যা চ তদাচরেৎ ॥৬॥

## ভারতকৌমুদী

স ইতি। স বিপ্রশ্চেৎ নোপনিবর্ত্তেত রাজ্যত্যাগাৎ, তদা স ব্রাহ্মণসংসদি বাচ্যঃ। কিং বাচ্য ইত্যাহ কস্মিন্নিতি। অয়ং লোক ইদানীং কস্মিন্ হেতৌ মর্য্যাদাং ব্রাহ্মণগৌরবম্, করিষ্যতি, অপি তু কস্মিন্নপি নেত্যর্থঃ, বৃত্তিকল্পনেঽপি রাজ্যত্যাগোত্থমাদিত্যাশয়ঃ ॥৪॥

অসংশয়মিতি। এবমুক্তো স বিপ্রঃ অসংশয়মেব রাজ্যত্যাগান্নিবর্ত্তেত ; ন চেন্নিবর্ত্তেত তদা অতঃ পরম্, রাজা বক্ষ্যতি এতৎ কথয়িষ্যতি। কিং তদিত্যাহ পূর্ব্বমিতি। পূর্ব্বং বৃত্তং সাহায্যা-করণম্, ভবতা পরোক্ষং বিস্মরণং কর্ত্তব্যম্। হে কৌন্তেয় ! এতন্ময়োক্তম্, শাশ্বতং রাজ্ঞো নিত্যং বিধেয়মিত্যর্থঃ ॥৫॥

আহুরিতি। হে ব্রহ্মন্ ব্রাহ্মণ ! ভোগার্থী ব্রাহ্মণো যদি ভোগাভাবাদ্রাজ্যং ত্যজতি, তদা রাজ্ঞা ভোগৈর্ভোগদানৈঃ, স ব্রাহ্মণো নিমন্ত্র্যঃ তত্রৈব স্থিতয়ে নিমন্ত্রণীয়ো ভবেৎ। অবৃত্ত্যা বৃত্ত্যভাবেন, চেৎ বৃত্ত্যর্থী রাজ্যং ত্যজতি, তদা রাজা তদ্বৃত্তিদানমাচরেৎ, এতৎ জনা আহুঃ। এতচ্চাহং ন শ্রদ্দধামি ন বিশ্বসিমি ; ব্রাহ্মণানাং ভোগানৌচিত্যেন তদর্থিত্বাসম্ভবাৎ বৃত্তেশ্চ ময়া নির্দ্দিষ্টত্বাদিতি ভাবঃ ॥৬॥

## ভারতভাবদীপঃ

বনস্পতীনিতি। মূলফলং ব্রাহ্মণানাং স্বমিতি ধর্ম্মমাহুরতোঽপ্যেতন্ন ছিন্দ্যুঃ ॥১॥ ব্রাহ্মণাপরাধেন তৈরপালনেন ॥২॥ ত্যাগং রাষ্ট্রস্য ॥৩॥ অবৃত্ত্যা রাষ্ট্রং ত্যজতো রাজ্ঞা বৃত্তিঃ কল্প্যেতি মর্য্যাদা ন তু রাজত্বাত্মলাভাত্ত্যজতস্তদপি দেয়মিত্যন্তীতি কস্মিন্নিতি কাকা সূচয়তি ॥৪॥ অতঃ পরং ত্বং বৃত্তিং কল্পয়সি ন তু পূর্ব্বমিত্যুপালম্ভে, পূর্ব্বং পরোক্ষং কর্ত্তব্যং বিস্মর্ত্তব্যং ক্ষন্তব্যমিতি তং প্রার্থয়েদিত্যর্থঃ ॥৫॥ বৃত্তিমাত্রং কল্পয়েদিতি পরমতম্, ভোগার্থী চেৎ রাষ্ট্রং ত্যজতি তদা ভোগৈরপি নিমন্ত্র্যঃ অবৃত্ত্যা

তাহাতেও যদি সেই ব্রাহ্মণ নিবৃত্তি না পান, তাহা হইলে ব্রাহ্মণসভায় তাঁহাকে বলিতে হইবে যে, এই মনুষ্যসমাজ এইরূপ হইলে কি নিমিত্ত ব্রাহ্মণদের মর্য্যাদা রক্ষা করিবে ! ॥৪॥

এইরূপ বলিলে নিশ্চয়ই সেই ব্রাহ্মণ নিবৃত্তি পাইবেন ; যদি নিবৃত্তি না-ই পান, তবে ইহার পর তাঁহাকে বলিতে হইবে যে, 'ভগবন্ ! আপনি পূর্ব্ববৃত্তান্ত বিস্মৃত হউন'। কুন্তীনন্দন ! ইহা রাজার অবশ্য কর্ত্তব্য ॥৫॥

(৫)···ন চেত্ত্যক্ষত্যতঃ পরম্··· নি।

ত্রিষ্বপ্রমাদ্যন্নেতেষু ত্রীল্লোঁকাংশ্চ বিজেষ্যসি।
পিতৃবৃত্ত্যা ত্বিমং লোকং মাতৃবৃত্ত্যা তথা পরম্ ॥৮॥
ব্রহ্মলোকং গুরোর্বৃত্ত্যা নিয়মেন তরিষ্যসি।
সম্যগেতেষু বর্ত্তস্ব ত্রিষু লোকেষু ভারত ! ॥৯॥ (যুগ্মকম্)
যশঃ প্রাপ্স্যসি ভদ্রং তে ধর্ম্মঞ্চ সুমহাফলম্।
নৈতানতিশয়েজ্জাতু নাত্যশ্নীয়ান্ন দূষয়েৎ ॥১০॥
নিত্যং পরিচরেশ্চৈব তদ্বৈ সুকৃতমুত্তমম্।
কীর্ত্তিং পুণ্যং যশো লোকান্ প্রাপ্স্যসে ত্বং জনাধিপ ! ॥১১॥

## ভারতকৌমুদী

ত্রিষ্বিতি। অপ্রমাদ্যন্ পূজায়ামনবধানতামকুর্ব্বন্। পিতুর্বৃত্ত্যা পূজয়া, ইমং মর্ত্ত্যম্, মাতুর্বৃত্ত্যা পূজয়া, পরং স্বর্গম্। গুরোরাচার্য্যাদেঃ, বৃত্ত্যা পূজয়া, নিয়মেন নিশ্চয়েন ॥৮—৯॥

যশ ইতি। ভদ্রং মঙ্গলম্, এতেষাং পূজয়েতি ভাবঃ। অতিশয়েৎ অতিক্রামেৎ, জাতু কদাচিৎ, অত্যশ্নীয়াৎ অতিক্রম্য কিমপি স্বাদু দ্রব্যং ভুঞ্জীত। দূষয়েৎ বাচা কর্ম্মণা বা দোষাশ্রয়ান কুর্য্যাৎ ॥১০॥

নিত্যমিতি। পরিচরেঃ মাত্রাদীন্ গুরূন্ শুশ্রূষেথাঃ। সুকৃতং সৎকার্য্যম্ ॥১১॥

পিতা গার্হপত্যাগ্নি, মাতা দক্ষিণাগ্নি এবং আচার্য্যপ্রভৃতি গুরুজন আহবনীয়াগ্নি। সেই তিন অগ্নি জগতের মধ্যে শ্রেষ্ঠ ॥৭॥

যুধিষ্ঠির ! তুমি এই তিন অগ্নির পূজায় অবহিত থাকিয়া, তিন লোক জয় করিতে পারিবে। পিতৃপূজাদ্বারা এই মর্ত্ত্যলোক, মাতৃপূজাদ্বারা স্বর্গলোক এবং অন্য গুরুজনের পূজাদ্বারা ব্রহ্মলোক নিশ্চয়ই জয় করিতে পারিবে। অতএব ভরতনন্দন ! এই তিন লোক জয় করিবার জন্য সমীচীন ভাবে চলিতে থাক ॥৮—৯॥

যুধিষ্ঠির ! তুমি ইহাদের পূজাদ্বারা যশ লাভ করিবে এবং তোমার মঙ্গল, ধর্ম্ম ও অন্যান্য মহাফল হইবে; সুতরাং মানুষ কখনও ইহাদিগকে অতিক্রম করিবে না, ইহাদিগকে না দিয়া স্বাদু দ্রব্য ভোজন করিবে না এবং বাক্য বা কর্ম্মদ্বারা ইহাদিগকে দূষিত করিবে না ॥১০॥

নরনাথ ; তুমি সর্ব্বদাই মাতা, পিতা ও অন্যান্য গুরুজনের পরিচর্য্যা করিবে। কেন না, তাহাই পরম সৎকার্য্য ; সুতরাং তুমি তাহাদ্বারা কীর্ত্তি, পুণ্য, যশ ও স্বর্গ লাভ করিবে ॥১১॥

(১১) ··প্রাপ্স্যসে রাজসত্তম !···বঙ্গ।

সর্ব্বে তস্যাদৃতা লোকা যস্যৈতে ত্রয় আদৃতাঃ।
অনাদৃতাস্তু যস্যৈতে সর্ব্বাস্তস্যাফলাঃ ক্রিয়াঃ ॥১২॥
ন চায়ং ন পরো লোকো ন যশস্তস্য ভারত!।
অমানিতা নিত্যমেব যস্যৈতে গুরবস্ত্রয়ঃ ॥১৩॥
ন চাস্মিন্ন পরে লোকে যশস্তস্য প্রকাশতে।
যচ্চান্যদপি কল্যাণং পারত্রং সমুদাহৃতম্ ॥১৪॥
তেভ্য এব হি যৎ সর্ব্বং কৃত্বা চ বিসৃজাম্যহম্।
তদাসীন্মে শতগুণং সহস্রগুণমেব চ ॥১৫॥
তস্মান্মে সংপ্রকাশন্তে ত্রয়ো লোকা যুধিষ্ঠির!।
দশৈব তু সদাচার্য্যঃ শ্রোত্রিয়ানতিরিচ্যতে ॥১৬॥

ভারতকৌমুদী

সর্ব্ব ইতি। আদৃতা আদরভাজঃ। ক্রিয়া ধর্ম্মকার্য্যাণি ॥১২॥

নেতি। যস্য যেন, এতে মাতাপিতা আচার্য্যাদয়শ্চ ॥১৩॥

নেতি। অস্মিন্ লোকে। পারত্রং পারলৌকিকং স্বর্গাদিকম্ ॥১৪॥

তেভ্য ইতি। তেভ্যো মাত্রাদিগুরুভ্যঃ, সর্ব্বং ধর্ম্মকার্য্যম্, বিসৃজামি দদামি ॥১৫॥

তস্মাদিতি। সংপ্রকাশন্তে সম্যগ্‌জ্ঞানবিষয়ীভবন্তি। আচার্য্যঃ সদা দশশ্রোত্রিয়ানেব প্রাগুক্ত-লক্ষণান্ ব্রাহ্মণানেব, অতিরিচ্যতে গৌরবেণাতিক্রামতি। আচার্য্যস্তু—"উপনীয় দদদ্বেদমাচার্য্যঃ স উদাহৃতঃ" ইতি স্মৃত্যুক্তঃ ॥১৬॥

যে লোক এই ত্রিবিধ গুরুর আদর করে, তাহার সকল লোকেরই আদর করা হয়; আর যে লোক এই ত্রিবিধ গুরুর আদর করে না, তাহার সমস্ত ধর্ম্মকার্য্যই নিষ্ফল হইয়া যায় ॥১২॥

ভরতনন্দন! যে লোক সর্ব্বদা এই ত্রিবিধ গুরুর সম্মান করে না, তাহার ইহলোক পরলোক, বা যশ হইতে পারে না ॥১৩॥

এবং তাহার ইহলোকে বা পরলোকে যশ প্রকাশ পায় না; আর শাস্ত্রে অন্য যে পারলৌকিক কল্যাণের কথা উল্লিখিত আছে, তাহাও হয় না ॥১৪॥

যুধিষ্ঠির! আমি সর্ব্বপ্রকার ধর্ম্মকার্য্য করিয়া যে হেতু তাহা গুরুজনের উদ্দেশে উৎসর্গ করিয়াছিলাম, সেই জন্যই তাহা আমার শত গুণও সহস্র গুণ হইয়াছিল ॥১৫॥

যুধিষ্ঠির! এই জন্যই আমার সমগ্র ত্রিভুবনই জ্ঞানগোচর হইয়া থাকে; সে যাহা হউক, এক আচার্য্য দশজন শ্রোত্রিয় অপেক্ষা অতিরিক্ত ॥১৬॥

(১৩)·· লোকস্তস্য চৈব পরন্তপ! ···বঙ্গ।

দশাচার্য্যানুপাধ্যায় উপাধ্যায়ান্ পিতা দশ।
পিতৄন্ দশ তু মাতৈকা সর্ব্বাং বা পৃথিবীমপি ॥১৭॥
গুরুত্বেনাভিভবতি নাস্তি মাতৃসমো গুরুঃ।
গুরুর্গরীয়ান্ পিতৃতো মাতৃতশ্চেতি মে মতিঃ॥১৮॥ (যুগ্মকম্)
উভৌ হি মাতাপিতরৌ জন্মন্যেবোপযুজ্যতঃ।
শরীরমেব সৃজতঃ পিতা মাতা চ ভারত! ॥১৯॥
আচার্য্যসৃষ্টা যা জাতিঃ সা দিব্যা সাজরামরা।
অবধ্যা হি সদা মাতা পিতা চাপ্যপকারিণৌ ॥২০॥
ন সংতুষ্যতি তৎ কৃত্বা ন চ তে দূষয়ন্তি তম্।
ধর্ম্মায় যতমানানাং বিদুর্দেবা মহর্ষিভিঃ ॥২১॥

## ভারতকৌমুদী

দশেতি। উপাধ্যায়ো বেদাদ্যধ্যাপকঃ, অভিভবতি অতিক্রামতি। অত্র স্বমতমাহ—গুরুরিতি। গুরুর্মন্ত্রদীক্ষাদাতা ॥১৭—১৮॥

উক্তার্থে যুক্তিমাহ সার্দ্ধশ্লোকেন উভাবিতি। উপযুজ্যতঃ প্রয়োজনীভবতঃ। তমুপযোগমেব সমর্থয়তি শরীরমিতি ॥১৯॥

আচার্য্যেতি। জাতির্দ্বিজত্বরূপং জন্ম, দিব্যা অলৌকিকী, অজরা স্বকর্ম্মস্থিতৌ হ্রাসহীনা, অমরা সতি শরীরে নাশরহিতা। অপকারিণৌ সন্তাবপি তৌ ॥২০॥

নেতি। পুত্রঃ পিত্রাদীনাং সমীপে তদাগঃ কৃত্বাপি ন সংতুষ্যতি। তেষাং দৃষ্টৌ ন দোষভাগ্

## ভারতভাবদীপঃ

বৃত্ত্যা পূজয়া ॥৮—৯॥ নাতিশয়েদ্ভোগেষু ক্রিয়াসু বা স্বস্যাধিক্যং ন দর্শয়েৎ ॥১০—১৯॥ জাতির্জন্ম, অবধ্যেত্যাদিসার্দ্ধঃ, চাদ্গুরুঃ ॥২০॥ তদ্বধ্যানামপি তেষামবধং কৃত্বা তে অপরাধিনোঽপি

---

এক অধ্যাপক দশজন আচার্য্য অপেক্ষা অতিরিক্ত; এক পিতা দশজন অধ্যাপক অপেক্ষা অতিরিক্ত; আবার এক মাতা দশজন পিতাকে কিংবা সমগ্র পৃথিবীকেই গৌরবে অতিক্রম করিয়া থাকেন। তবে আমার এই মত যে, আচার্য্য পিতা-মাতা অপেক্ষাও প্রধান গুরু ॥১৭—১৮॥

কারণ, পিতা ও মাতা কেবল জন্ম দানেরই উপযোগী। কেন না, ভরতনন্দন! পিতা ও মাতা কেবল শরীরই সৃষ্টি করেন ॥১৯॥

আর, আচার্য্য যে জন্ম দান করেন, তাহা অলৌকিক, অজর ও অমর। সে যাহা হউক, পিতা ও মাতা অপকারী হইলেও তাঁহারা সন্তানের অবধ্য ॥২০॥

---

(২০) আচার্য্যশিষ্টা···বঙ্গ বর্দ্ধ নি

যশ্চাবৃণোত্যবিতথেন কর্ম্মণা ঋতং ব্রুবন্নমৃতং সম্প্রযচ্ছন্।
তং বৈ মন্যেত পিতরং মাতরঞ্চ তস্মৈ ন দ্রুহ্যেৎ কৃতমস্য জানন্ ॥২২॥
বিদ্যাং শ্রুত্বা যে গুরুং নাদ্রিয়ন্তে প্রত্যাসন্না মনসা কর্ম্মণা বা।
তেষাং পাপং ভ্রূণহত্যাবিশিষ্টং নান্যস্তেভ্যঃ পাপকৃদস্তি লোকে।
যথৈব তে গুরুভির্ভাবনীয়াস্তথা তেষাং গুরবোঽপ্যর্চ্চনীয়াঃ ॥২৩॥

## ভারতকৌমুদী

ভবতি। তে গুরবশ্চ তং পুত্রং শিষ্যঞ্চ ন দূষয়ন্তি কুকর্ম্মপ্রবর্ত্তনেন দোষিণং ন কুর্ব্বন্তি। অতএব দেবা মহর্ষিভিঃ সহ পুত্রশিষ্যয়োর্ধর্ম্মায় যতমানানাং গুরূণাং মাহাত্ম্যমেব বিদুঃ ॥২১॥

য ইতি। যঃ, ঋতং সত্যম্, পরং ব্রহ্ম ব্রুবন্, অমৃতং মুক্তিং সম্প্রযচ্ছন্, জ্ঞানোৎপাদনেন দদৎ সন্, অবিতথেন সত্যেন কর্ম্মণা, যোগাদিশিক্ষণেন আবৃণোতি পাপাক্রমণবারণার্থম্ আলিঙ্গনেনেব পুত্রমনুগৃহ্লাতি, তং পিতরং মাতরঞ্চ সর্ব্বশ্রেষ্ঠতয়া মন্যেত পুত্রঃ; তথা অস্য পিতুঃ কৃতমুপকারং জানন্ স্মরন্, তস্মৈ ন দ্রুহ্যেৎ ॥২২॥

বিদ্যামিতি। শ্রুত্বা অধীত্য, প্রত্যাসন্নাঃ সন্নিহিতাঃ, মনসা মনোবৃত্তিরূপয়া ভক্ত্যা, কর্ম্মণা সেবাদিনা। ভ্রূণহত্যায়া বিশিষ্টমধিকম্। কল্যাণাস্পদত্বেন ভাবনীয়াঃ। ষট্পাদঃ শ্লোকঃ ॥২৩॥

## ভারতভাবদীপঃ

পিতৃমাতৃগুরবঃ অবধেন রাজানমিব নৈনং দূষয়ন্তি। রাজা হি বধ্যানামবধে দুষ্যতি তদ্বন্নাত্রেত্যর্থঃ। ধর্ম্মায় দুষ্টানামপি পিত্রাদীনাং পালনায় যতমানানাং যতমানান্ দেবা অপ্যনুগ্রাহ্যত্বেন বিদুঃ ॥২১॥ আবৃণোত্যনুগৃহ্লাতি, কর্ম্মণা প্রবচনেন, ঋতং বেদম্ ॥২২॥ নাদ্রিয়ন্তে যে তে প্রত্যাসন্নাঃ বিপর্য্যয়েণ

পুত্র পিতা, মাতা ও গুরুর নিকটে অপরাধ করিয়াও তাঁহাদের দৃষ্টিতে দোষী বলিয়া গণ্য হয় না, আবার তাঁহারাও পুত্র বা শিষ্যকে অসৎপথে প্রবৃত্ত করাইয়া দূষিত করেন না, প্রত্যুত পুত্র বা শিষ্যের ধর্ম্মপ্রবৃত্তি জন্মাইবার জন্যই চেষ্টা করিয়া থাকেন। সেই জন্যই মহর্ষিদের সহিত দেবতারা মাতা, পিতা ও আচার্য্যপ্রভৃতি গুরুজনের মাহাত্ম্যের বিষয় অবগত আছেন ॥২১॥

যিনি সত্যের উপদেশ ও মুক্তির উপায় জ্ঞান দান করিতে থাকিয়া সত্য কার্য্য-দ্বারা পাপের আক্রমণ হইতে পুত্রকে আবরণ করেন, সেই পিতা ও মাতাকে পুত্র সর্ব্বশ্রেষ্ঠ বলিয়া মনে করিবে এবং তৎকৃত উপকার স্মরণ করিয়া তাঁহাদের অপকার করিবে না ॥২২॥

যে শিষ্যেরা শাস্ত্র অধ্যয়ন করিয়া সন্নিহিত হইয়া মন বা কার্য্যদ্বারা গুরুর আদর করে না, তাহাদের ভ্রূণহত্যা অপেক্ষাও গুরুতর পাপ হয় এবং জগতে তাহাদের অপেক্ষা অধিক পাপকারী আর কেহ হইতে পারে না। তার পর, গুরুরা যেমন

তস্মাৎ পূজয়িতব্যাশ্চ সংবিভজ্যাশ্চ যত্নতঃ।
গুরবোঽর্চ্চয়িতব্যাশ্চ পুরাণং ধর্ম্মমিচ্ছতা ॥২৪॥
যেন প্রীণাতি পিতরং তেন প্রীতঃ প্রজাপতিঃ।
প্রীণাতি মাতরং যেন পৃথিবী তেন পূজিতা ॥২৫॥
যেন প্রীণাত্যুপাধ্যায়ং তেন স্যাদ্ব্রহ্মপূজিতম্।
মাতৃতঃ পিতৃতশ্চৈব তস্মাৎ পূজ্যতমো গুরুঃ ॥২৬॥
ঋষয়শ্চ হি দেবাশ্চ প্রীয়ন্তে পিতৃভিঃ সহ।
পূজ্যমানেষু গুরুষু তস্মাৎ পূজ্যতমো গুরুঃ ॥২৭॥
কেনচিন্ন চ বৃত্তেন হ্যবজ্ঞেয়ো গুরুর্ভবেৎ।
ন চ মাতা ন চ পিতা মন্যতে যাদৃশো গুরুঃ ॥২৮॥

ভারতকৌমুদী

তস্মাদিতি। সংবিভজ্যাঃ সম্যগ্‌বিভজ্য অন্নাদিদানপাত্রীকর্ত্তব্যাঃ। পুরাণং সনাতনম্ ॥২৪॥

যেনেতি। যেন কর্ম্মণা প্রীণাতি পুত্রঃ ॥২৫॥

যেনেতি। যেন কর্ম্মণা প্রীণাতি শিষ্যঃ। মাতৃত ইত্যাদিশ্বমতমুক্তম্ ॥২৬॥

ঋষয় ইতি। তস্মাৎ দেবর্ষিপিতৄণাং প্রীত্যাবির্ভাবাৎ ॥২৭॥

কেনচিদিতি। বৃত্তেন ব্যবহারেণ। গুরুর্যাদৃশো মন্যতে তাদৃশ এব মাতা পিতা চ মন্যেত ॥২৮॥

কল্যাণাস্পদ বলিয়া শিষ্যগণকে ভাবিবেন, তেমন শিষ্যেরাও গুরুগণের পূজা করিবে ॥২৩॥

অতএব সনাতন ধর্ম্মাভিলাষী মানুষ গুরুজনের সম্মান করিবে, যত্নপূর্ব্বক বিভাগ করিয়া অন্নাদি দান করিবে এবং শক্তি অনুসারে পূজা করিবে ॥২৪॥

যে কার্য্যে পিতা সন্তুষ্ট হন, সেই কার্য্যে প্রজাপতিও সন্তুষ্ট হইয়া থাকেন এবং যে কার্য্যে মাতা প্রীতিলাভ করেন, সেই কার্য্যে পৃথিবীই প্রীতিলাভ করিয়া থাকেন ॥২৫॥

যে কার্য্যে অধ্যাপক প্রীত হন, সেই কার্য্যে পরমেশ্বরই প্রীত হইয়া থাকেন; অতএব গুরু মাতা ও পিতা হইতে অধিক পূজনীয় ॥২৬॥

মানুষ গুরুজনের সম্মান করিতে থাকিলে, পিতৃলোকদের সহিত দেবতারা ও ঋষিরা সন্তুষ্ট হইয়া থাকেন; অতএব গুরুজন সর্ব্বপ্রধান পূজনীয় ॥২৭॥

মানুষ কোনরূপ ব্যবহারদ্বারাই গুরুর প্রতি অবজ্ঞা করিবে না এবং মাতা-পিতার প্রতিও অবজ্ঞা করিবে না। কারণ, গুরুকে যেমন পূজনীয় বলিয়া মনে করা হয়, মাতা-পিতাকেও তেমনই পূজনীয় বলিয়া মনে করিবে ॥২৮॥

ন তেঽবমানমর্হন্তি ন তেষাং দূষয়েৎ কৃতম্‌ ।
গুরূণামেব সৎকারং বিদুর্দেবা মহর্ষিভিঃ ॥২৯॥
উপাধ্যায়ং পিতরং মাতরঞ্চ যেঽভিদ্রুহ্যন্তে মনসা কর্ম্মণা বা ।
তেষাং পাপং ভ্রূণহত্যাবিশিষ্টং তস্মান্নান্যঃ পাপকৃদস্তি লোকে ॥৩০॥
ভৃতো বৃদ্ধো যো ন বিভর্ত্তি পুত্রঃ স্বযোনিজঃ পিতরং মাতরঞ্চ ।
তদ্বৈ পাপং ভ্রূণহত্যাবিশিষ্টং তস্মান্নান্যঃ পাপকৃদস্তি লোকে ॥৩১॥
মিত্রদ্রুহঃ কৃতঘ্নস্য স্ত্রীঘ্নস্য গুরুঘাতিনঃ ।
চতুর্ণাং বয়মেতেষাং নিষ্কৃতিং নানুশুশ্রুম ॥৩২॥
এতৎ সর্ব্বং মনুনির্দ্দেশদৃষ্টং যৎ কর্ত্তব্যং পুরুষেণেহ কিঞ্চিৎ ।
এতচ্ছ্রেয়ো নান্যদস্মাদ্‌বিশিষ্টং সর্ব্বান্ ধর্ম্মাননুসৃত্যৈতদুক্তম্‌ ॥৩৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে পিতৃমাতৃগুরুমাহাত্ম্যে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

নেতি। তে গুরবঃ। কৃতং ক্রিয়াম্‌ ॥২৯॥

উপেতি। ভ্রূণহত্যায়া বিশিষ্টমধিকম্‌ ॥৩০॥

ভৃত ইতি। ভৃতঃ পরেণ বেতনাদিনা পালিতঃ, বৃদ্ধো বা। স্বযোনের্নিজভগাৎ মেহনাচ্চ জায়ত ইতি সঃ ॥৩১॥

মিত্রেতি। নিষ্কৃতিং প্রায়শ্চিত্তম্‌ ॥৩২॥

গুরুজনগণ অবজ্ঞার যোগ্য নহেন; সুতরাং তাঁহাদের কোন কার্য্যের উপরেই দোষারোপ করিবে না। মহর্ষিদের সহিত দেবতারা গুরুজন সম্বন্ধে সদ্‌ব্যবহার করাই কর্ত্তব্য বলিয়া মনে করেন ॥২৯॥

যাহারা মনে মনে বা কার্য্যদ্বারা পিতা, মাতা ও অধ্যাপকের অপকার করে, তাহাদের ভ্রূণহত্যা অপেক্ষাও অধিক পাপ হয় এবং তাহাদের অপেক্ষা অধিক পাপকারী জগতে আর কেহ থাকিতে পারে না ॥৩০॥

পরের ভৃত্যই হউক বা বৃদ্ধই হউক, স্বদেহজাত যে পুত্র পিতা ও মাতার ভরণ-পোষণ করে না, তাহার সেই পাপ ভ্রূণহত্যা হইতেও গুরুতর এবং তাহা অপেক্ষা অধিক পাপকারী জগতে আর কেহ থাকিতে পারে না ॥৩১॥

মিত্রদ্রোহী, কৃতঘ্ন, স্ত্রীহত্যাকারী ও গুরুঘাতী—এই চারিজনের প্রায়শ্চিত্ত আছে বলিয়া আমরা শুনি নাই ॥৩২॥

* ...অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ—বঙ্গ বর্দ্ধ নি।

# ষড়ধিকশততমোঽধ্যায়ঃ।

যুধিষ্ঠির উবাচ।

কথং ধর্ম্মে স্থাতুমিচ্ছন্নরো বর্ত্তেত ভারত ! ।
বিদ্বন্ ! জিজ্ঞাসমানায় প্রব্রূহি ভরতর্ষভ ! ॥১॥
সত্যং চৈবানৃতং চোভে লোকানাবৃত্য তিষ্ঠতঃ ।
তয়োঃ কিমাচরেদ্রাজন্ ! পুরুষো ধর্ম্মনিশ্চিতঃ ॥২॥

ভারতকৌমুদী

এতদিতি। মনুনা নির্দ্দিশ্যত ইতি মনুনির্দ্দেশো মানবং ধর্ম্মশাস্ত্রং তত্র দৃষ্টম্। বিশিষ্ট-মুত্তমম্ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

কথমিতি। হে বিদ্বন্ ! জিজ্ঞাসমানায় জ্ঞাতুমিচ্ছতে মহ্যম্ ॥১॥

সত্যমিতি। অনৃতং মিথ্যা। আবৃত্য ব্যাপ্য। হে রাজন্ ! ক্ষত্রিয়শ্রেষ্ঠ ! ॥২॥

ভারতভাবদীপঃ

বিশীর্ণা নষ্টা ভবন্তি ॥২৩—৩২॥ অনির্দ্দেশেন বিস্তরেণ, ন তু নির্দ্দেশমাত্ররূপেণ সংক্ষেপেণ অনুস্যৈত্যেকীকৃত্য এতৎসারভূতম্ ॥৩৩॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৫॥

যুধিষ্ঠির ! এই জগতে মানুষের যাহা কর্ত্তব্য, তাহা মনুপ্রণীত ধর্ম্মশাস্ত্রে আছে, আমি তাহা দেখিয়াই তোমার নিকট এই সমস্ত বলিলাম। ইহা সকলের পক্ষেই শ্রেয়স্কর, ইহা অপেক্ষা অধিক শ্রেয়স্কর আর নাই। কেন না, ইহা আমি সমস্ত ধর্ম্মশাস্ত্র অনুসরণ করিয়াই বলিয়াছি” ॥৩৩॥

যুধিষ্ঠির বলিলেন—“জ্ঞানী ভরতনন্দন ভরতশ্রেষ্ঠ ! মানুষ ধর্ম্মে থাকিবার ইচ্ছা করিয়া কি ভাবে চলিবে, তাহা আমি জানিতে ইচ্ছা করি ; সুতরাং তাহা আপনি আমার নিকট বলুন ॥১॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ ! সত্য ও মিথ্যা এই দুইটী সমগ্র জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছে। কিন্তু ধর্ম্মনিষ্ঠ মানুষ সেই দুইটীর মধ্যে কোন্‌টী ব্যবহার করিবে ? ॥২॥

কিংস্বিৎ সত্যং কিমনৃতং কিংস্বিৎ ধর্ম্ম্যং সনাতনম্ ।
কস্মিন্ কালে বদেৎ সত্যং কস্মিন্ কালেঽনৃতং বদেৎ ॥৩॥

ভীষ্ম উবাচ ।

সত্যস্য বচনং সাধু ন সত্যাদ্বিদ্যতে পরম্ ।
যত্তু লোকেষু দুর্জ্ঞানং তৎ প্রবক্ষ্যামি ভারত ! ॥৪॥
ভবেৎ সত্যং ন বক্তব্যং বক্তব্যমনৃতং ভবেৎ ।
যত্রানৃতং ভবেৎ সত্যং সত্যঞ্চাপ্যনৃতং ভবেৎ ॥৫॥
তাদৃশো বধ্যতে বালো যত্র সত্যমনিষ্ঠিতম্ ।
সত্যানৃতে বিনিশ্চিত্য ততো ভবতি ধর্ম্মবিৎ ॥৬॥

ভারতকৌমুদী

কিমিতি। ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্। কিং সত্যমেব সর্ব্বত্র ধর্ম্ম্যম্ উত বা কদাচিদনৃতমপি ধর্ম্ম্যং স্যাদিত্যাশয়ঃ ॥৩॥

সত্যস্যেতি। বচনমুক্তিঃ। পরমুত্তমম্। দুষ্করং জ্ঞানং যস্য তৎ দুর্জ্ঞানম্ ॥৪॥

ভবেদিতি। যত্র অনৃতমেব সত্যং সত্যবদ্ধর্ম্মজনকং ভবেৎ, কিন্তু সত্যং বাপি অনৃতম্ অনৃতবদধর্ম্মজনকং ভবেৎ; তত্র সত্যং ন বক্তব্যং ভবেৎ, কিন্তু অনৃতমেব বক্তব্যং ভবেৎ ॥৫॥

তাদৃশ ইতি। যত্র পুরুষে সত্যম্ অনিষ্ঠিতং স্থিরভাবেন ন স্থিতম্, তাদৃশো বালো মূর্খো রাজ্ঞা বধ্যতে শিষ্যতে। ততশ্চ যঃ সত্যানৃতে বিনিশ্চিত্য ক্ষেত্রানুসারেণ নিরূপ্য বক্তুমর্হতি স এব ধর্ম্মবিদ্ভবতি ॥৬॥

ভারতভাবদীপঃ

কথমিতি। সত্যানৃতয়োর্ধর্ম্মাধর্ম্মরূপত্বে হিংসাহিংসাযুক্তয়োস্তয়োর্বৈপরীত্যদর্শনাৎ সংশয় ইত্যর্থঃ ॥১॥ উভয়োস্ত্যাগস্থিতিদুষ্কর ইত্যাহ—সত্যমিতি। লোকান্ সংসারিণঃ ॥২—৫॥

সত্য কি? মিথ্যা কি? এবং সেই দুইটীর মধ্যে কোন্‌টী সনাতন ধর্ম্মসঙ্গত? মানুষ কোন্ সময়ে সত্য বলিবে? কোন্ সময়েই বা মিথ্যা বলিবে?” ॥৩॥

ভীষ্ম বলিলেন—“ভরতনন্দন! সাধারণত সত্য বলাই ভাল। কেন না, সত্য হইতে উত্তম আর নাই। তবে জগতে যাহা দুর্ব্বোধ্য, তাহা আমি বলিতেছি ॥৪॥

যে ক্ষেত্রে মিথ্যা বলাই সত্য বলার ন্যায় ধর্ম্মজনক হইবে এবং সত্য বলাই মিথ্যা বলার ন্যায় অধর্ম্মজনক হইয়া পড়িবে; সেই ক্ষেত্রে সত্য বাক্য বলিবে না, কিন্তু মিথ্যা বাক্যই বলিবে ॥৫॥

যাহাতে স্থিরভাবে সত্য থাকে না, তাদৃশ মূর্খলোককে রাজা শাসন করিয়া থাকেন, আর যে লোক ক্ষেত্র অনুসারে সত্য ও মিথ্যা বলিতে পারে, সেই লোকই ধর্ম্মজ্ঞ হইয়া থাকে ॥৬॥

অপ্যনার্য্যোঽকৃতপ্রজ্ঞঃ পুরুষোঽপ্যতিদারুণঃ।
সুমহৎ প্রাপ্নুয়াৎ পুণ্যং বলাকোঽন্ধবধাদিব ॥৭॥
কিমাশ্চর্য্যঞ্চ যন্মূঢ়ো ধর্ম্মকামোঽপ্যধর্ম্মবিৎ।
সুমহৎ প্রাপ্নুয়াৎ পুণ্যং গঙ্গায়ামিব কৌশিকঃ ॥৮॥
তাদৃশোঽয়মনুপ্রশ্নো যত্র ধর্ম্মঃ সুদুর্লভঃ।
দুষ্করঃ প্রতিসংখ্যাতুং তৎ কেনাত্র ব্যবস্যতি ॥৯॥

## ভারতকৌমুদী

অপীতি। অনার্য্যো নীচঃ, অকৃতপ্রজ্ঞঃ অশিক্ষিতবুদ্ধিঃ। দুষ্কর্ম্মণাপি সুমহৎ পুণ্যং প্রাপ্নুয়াৎ। বলাকো নাম ব্যাধঃ। অন্ধস্য কস্যচিজ্জন্তোর্বধাৎ। চিরহিংসাবৃত্তির্বলাকো নাম কশ্চিদ্ব্যাধঃ, ব্রহ্মণো বরাৎ সর্ব্বজন্তুভক্ষণপ্রবৃত্তস্য কস্যচিৎ ঘ্রাণচক্ষুষোঽন্ধজন্তোর্ব্বধাৎ স্বর্গং প্রাপেতি কর্ণপর্ব্বৈকপঞ্চাশত্তমাধ্যায়বৃত্তান্তো দ্রষ্টব্যঃ ॥৭॥

কিমিতি। মূঢ়োঽপি অধর্ম্মবিদপি ধর্ম্মকামঃ সন্, হিংসয়াপি যৎ সুমহৎ পুণ্যং প্রাপ্নুয়াৎ, তত্র কিমাশ্চর্য্যম্। কৌশিকঃ পেচকঃ। কদাচিৎ সর্পীভির্গঙ্গাতীরে প্রসূয় বহূন্যণ্ডানি স্থাপিতানি; তদানীঞ্চ কশ্চিৎ পেচকো গত্বা তানি সর্ব্বাণ্যেব বিদারয়ামাস। কালে চ সর্ব্বপ্রাণি-বিনাশকভাবিবহুতরবিষধরবিনাশধর্ম্মাৎ স পেচকঃ সদ্গতিং প্রাপেতি যুক্তিসিদ্ধা লৌকিকী বার্ত্তা ॥৮॥

তাদৃশ ইতি। সুদুর্লভঃ অতীবদুর্জ্ঞেয়ঃ। প্রতিসংখ্যাতুং বক্তুম্। তৎ তস্মাৎ অত্র বিষয়ে কেন প্রকারেণ সাধারণো মানুষঃ, ব্যবস্যতি নিশ্চেতুং শক্নোতি ॥৯॥

## ভারতভাবদীপঃ

তাদৃশঃ সত্যানৃতয়োস্তত্ত্বমজানন্ বালস্বাদ্বধ্যতে। যত্র বিষয়ে অহিংসোপকারাদৌ সত্যমনিষ্ঠিতং ন নিষ্ঠাযুক্তস্তে সত্যানৃতে বহূপকারপ্রধানে নিশ্চিন্বন্ ধর্ম্মবিত্তবতি ॥৬॥ অন্ধস্য ঘ্রাণচক্ষুষঃ সর্ব্বপ্রাণিবধায়োদ্যতস্য বধাদ্বলাকো ব্যাধো হিংস্রস্বভাবোঽপি স্বর্গং জগামেতি কর্ণপর্ব্বকথানুসন্ধেয়া ॥৭॥ মূঢ়ঃ কর্ণপর্ব্বোক্তঃ সত্যবাদী চোরেভ্যঃ সত্যবচনাভিমানিত্বান্মার্গমুপদিশ্য কার্পটিকান্ ঘাতিতবান্ অসৌ ধর্ম্মবিন্নেত্যর্থঃ। কৌশিক উলূকো গঙ্গাতীরে সহস্রশঃ সর্পিণ্যা স্থাপিতাণ্ডানি ভিত্ত্বা মহৎ পুণ্যং প্রাপ, তদভেদেন তু তীক্ষ্ণবিষাণাং সর্পাণাং বৃদ্ধ্যা সদ্যো লোকনাশঃ সম্ভবেৎ ॥৮॥

নীচজাতি, অশিক্ষিত বুদ্ধি ও অতিদারুণ স্বভাব মানুষও পাপের কার্য্য করিয়াও মহাপুণ্য লাভ করিতে পারে; বলাকনামক ব্যাধ যেমন অন্ধজন্তুকে বধ করিয়া স্বর্গলাভ করিয়াছিল ॥৭॥

আর মূঢ় এবং অধর্ম্মজ্ঞ হইয়াও ধর্ম্মকামী মানুষ হিংসার কার্য্য করিয়াও যে মহাপুণ্য লাভ করিতে পারে, তাহাতেই বা আশ্চর্য্য আছে কি; যেমন পেচক গঙ্গাতীরে সাপের বহুতর ডিম নষ্ট করিয়া, সদ্গতিলাভ করিয়াছিল ॥৮॥

(৯)···ন কেনাত্র···বর্দ্ধ। তর্কেণাত্র···নি।

প্রভবার্থায় ভূতানাং ধর্ম্মপ্রবচনং কৃতম্ ।
যঃ স্যাৎ প্রভবসংযুক্তং সধর্ম্ম ইতি নিশ্চয়ঃ ॥১০॥
অহিংসা সত্যমক্রোধস্তপো দানং দমো মতিঃ ।
অনসূয়াপ্যসামর্থ্যমনীর্ষ্যা শীলমেব চ ॥১১॥
এষ ধর্ম্মঃ কুরুশ্রেষ্ঠ ! কথিতঃ পরমেষ্ঠিনা ।
ব্রহ্মণা দেবদেবেন অয়ং চৈব সনাতনঃ ॥১২॥ (যুগ্মকম্)
অস্মিন্ ধর্ম্মে স্থিতো রাজন্ ! নরো ভদ্রাণি পশ্যতি ।
শ্রৌতো বধাত্মকো ধর্ম্মঃ অহিংসা পরমার্থিকঃ ॥১৩॥

ভারতকৌমুদী

প্রভবেতি। ভূতানাং মানুষাণাং প্রভবার্থায় অভ্যুদয়ায় ধর্ম্মপ্রবচনং স্পষ্টবাক্যেন ধর্ম্মনিরূপণং কৃতম্ ঋষিভিঃ। অতএব যঃ পদার্থঃ প্রভবসংযুক্তো জনকতয়া অভ্যুদয়সম্বন্ধঃ স্যাৎ, স ধর্ম্ম ইতি সতাং নিশ্চয়ঃ। অতএব "চোদনালক্ষণোঽর্থো ধর্ম্মঃ" ইতি মীমাংসাসূত্রম্। "কোঽর্থো যোঽভ্যুদয়ায়" ইতি তদ্ভাষ্যঞ্চ ॥১০॥

বিভজ্য ধর্ম্মং দর্শয়তি অহিংসেতি। দম ইন্দ্রিয়দমনম্, মতির্বেদার্থমননম্, অনসূয়া পরদোষানাবিষ্করণম্, অসামর্থ্যং পরানিষ্টকরণে শক্তিরাহিত্যম্, শীলং সৎস্বভাবঃ। এষ গণঃ। অয়ং ধর্ম্মশ্চ সনাতনঃ ॥১১—১২॥

ভারতভাবদীপঃ

সুদুর্লভো দুর্বিবেকঃ। অত্র ধর্ম্মলক্ষণে ব্যবস্থতি নিশিনোতি ॥৯॥ প্রভবোঽভ্যুদয়ঃ, অহিংসা অপীড়নং ধারণং সংরক্ষণম্ এতত্ত্রয়ং যেন সত্যেনানৃতেন বা মৃদুনা তীক্ষ্ণেন বা যত্নো ভবতি স

যুধিষ্ঠির ! তোমার এই প্রশ্ন সেইরূপই হইয়াছে, যে বিষয়ে ধর্ম্ম অতিদুর্জ্ঞেয় এবং তাহা বলাও দুষ্কর। অতএব এ বিষয়ে সাধারণ লোক কি প্রকারে নিশ্চয় করিয়া বলিবে ? ॥৯॥

ঋষিরা মানুষের অভ্যুদয়ের জন্য ধর্ম্মশাস্ত্র প্রণয়ন করিয়াছেন ; সুতরাং যাহা মানুষের অভ্যুদয় উৎপাদন করে, তাহাই ধর্ম্ম ; এইরূপই ধর্ম্মের লক্ষণ পণ্ডিতেরা নিরূপণ করিয়াছেন ॥১০॥

অহিংসা, সত্য, অক্রোধ, তপস্যা, দান, ইন্দ্রিয়দমন, বেদার্থপর্য্যালোচনা, পরের দোষাবিষ্কার না করা, পরের অনিষ্টসাধনে অসামর্থ্য, ঈর্ষ্যা না করা ও সৎস্বভাব—এই-গুলিকেই পরমেষ্ঠী দেবদেব ব্রহ্মা ধর্ম্ম বলিয়াছেন। অতএব কৌরবশ্রেষ্ঠ ! এইগুলিই সনাতন ধর্ম্ম ॥১১—১২॥

(১১) ইতঃ প্রভৃতি ত্রয়ঃ শ্লোকাঃ—পি বঙ্গ বৰ্দ্ধ ন সন্তি।

ধারণাদ্ধর্ম্মমিত্যাহুর্ধর্ম্মেণ বিধৃতাঃ প্রজাঃ।
যঃ স্যাদ্ধারণসংযুক্তঃ সধর্ম্ম ইতি নিশ্চয়ঃ ॥১৪॥
অহিংসার্থায় ভূতানাং ধর্ম্মপ্রবচনং কৃতম্।
যঃ স্যাদহিংসাসংযুক্তঃ স ধর্ম্ম ইতি নিশ্চয়ঃ ॥১৫॥
শ্রুতির্ধর্ম্ম ইতি হ্যেকে নেত্যাহুরপরে জনাঃ।
ন চ তৎ প্রত্যসূয়ামো ন হি সর্ব্বং বিধীয়তে ॥১৬॥

## ভারতকৌমুদী

অস্মিন্নিতি। শ্রৌতঃ শ্রুত্যুক্তো ধর্ম্মস্তু কচিদ্বধাত্মকঃ। "অগ্নীষোমীয়ং পশুমালভেত" ইতি শ্রুতেঃ। অতএব স ন ধর্ম্ম ইত্যাশয়ঃ। কিং তর্হি, অহিংসৈব পারমার্থিকো ধর্ম্মঃ ॥১৩॥

ধর্ম্মশব্দস্য ব্যুৎপত্ত্যনুসারেণ ধর্ম্মলক্ষণমাহ ধারণাদিতি। প্রজা জনাঃ। ধারণসংযুক্তো জনকতয়া ধারণান্বিতঃ ॥১৪॥

অন্যথা ধর্ম্মলক্ষণং নির্ব্বক্তি অহিংসেতি। ধর্ম্মপ্রবচনং ধর্ম্মশাস্ত্রম্, কৃতম্ ঋষিভিঃ ॥১৫॥

শ্রুতিরিতি। একে পণ্ডিতাঃ শ্রুতিঃ শ্রুত্যুক্তো ব্যাপার এব ধর্ম্ম ইত্যাহুঃ, অপরে জনাস্তু শ্রুত্যুক্তব্যাপারমাত্রমেব ধর্ম্ম ইতি নাহুঃ। "শ্যেনেনাভিচরন্ যজেত" ইতি শ্রুতৌ হিংসাদর্শনাদিতি ভাবঃ। বয়ঞ্চ তদ্দ্বিতীয়মতং প্রতি নাসূয়ামঃ তত্র দোষারোপং ন কুর্ম্মঃ। হি যস্মাৎ, শ্রুত্যা সর্ব্বং হিংসাদিকমপি ন বিধীয়তে বিধাতুং ন শক্যতে, ইষ্টার্থমুপাদীয়মানায়াঃ শ্রুত্যা অনিষ্টবিধানানৌচিত্যাৎ ॥১৬॥

## ভারতভাবদীপঃ

ধর্ম্ম ইত্যাদি ত্রিভিঃ—প্রভবেতি ॥১০—১৫॥ শ্রুতীতি। শ্রুত্যুক্তোঽর্থঃ সর্ব্বো ধর্ম্ম ইত্যপি ন শ্যেনাদের্ধর্ম্মত্বাভাবাৎ "ফলতোঽপি চ যৎকর্ম্ম নানর্থেনানুবধ্যতে। কেবলং প্রীতিহেতুত্বাত্তদ্ধর্ম্ম ইতি কথ্যতে॥" ইতি বচনাৎ শ্যেনাদিফলস্য শত্রুবধাদেরনর্থত্বাদনুকূলক্ষণ এব ধর্ম্ম ইত্যর্থঃ।

---

রাজা! মানুষ এই ধর্ম্মে থাকিয়া মঙ্গল লাভ করে; কিন্তু শ্রুত্যুক্ত ধর্ম্ম কোন কোন স্থলে হিংসাযুক্ত, কিন্তু অহিংসাই বাস্তবিক ধর্ম্ম ॥১৩॥

অনেকে বলেন—যে ধারণ করে, সেই ধর্ম্ম; ধর্ম্মই লোকসকল ধারণ করে। অতএব যে ধারণ করে, সে ধর্ম্ম—ইহা নিশ্চয় ॥১৪॥

ঋষিরা মনুষ্যগণের হিংসানিবৃত্তির জন্য ধর্ম্মশাস্ত্র প্রণয়ন করিয়াছেন। অতএব যাহা অহিংসাযুক্ত, তাহাই ধর্ম্ম ইহা নিশ্চয় ॥১৫॥

কেহ কেহ বলেন—বেদোক্ত কার্য্যই ধর্ম্ম, তাহা আবার অপরে স্বীকার করেন না। কিন্তু আমরা সেই দ্বিতীয় মতের উপরে কোন দোষারোপ করি না। কেন না, বেদ সমস্ত বিধান করিতে পারে না ॥১৬॥

---

(১৬) অত্র পুস্তকভেদাদেবদ্ পাঠভেদা দৃশ্যন্তে।

যে ন্যায়েন জিহীর্ষন্তো ধনমিচ্ছন্তি কস্যচিৎ।
তেভ্যস্তু ন তদাখ্যেয়ং স ধর্ম্ম ইতি নিশ্চয়ঃ ॥১৭॥
অকূজনেন চেম্মোক্ষো নাবকূজেৎ কথঞ্চন।
অবশ্যং কূজিতব্যে বা শঙ্কেরন্ বাপ্যকূজনাৎ ॥১৮॥
শ্রেয়স্তত্রানৃতং বক্তুং সত্যাদিতি বিচারিতম্।
যঃ পাপৈঃ সহ সম্বন্ধান্মুচ্যতে শপথাদপি ॥১৯॥ (যুগ্মকম্)
ন চ তেভ্যো ধনং দদ্যাচ্ছক্যে সতি কথঞ্চন।
পাপেভ্যো হি ধনং দত্তং দাতারমপি পীড়য়েৎ ॥২০॥

## ভারতকৌমুদী

ইত্থং ধর্ম্মলক্ষণমভিধায়েদানীং প্রকৃতমভিধত্তে য ইতি। যে জিহীর্ষন্তো হর্ত্তুমিচ্ছন্তশ্চৌরাদয়ঃ, অন্যায়েন কস্যচিদ্ধনং গ্রহীতুমিচ্ছন্তি, জানতাপি জনেন তেভ্যশ্চৌরাদিভ্যস্তদ্ধনং নাখ্যেয়ং ন বক্তব্যম্। যেন হি স মিথ্যাবাদোঽপি ধর্ম্ম এব ইতি নিশ্চয়ঃ, পরোপকারসাধনত্বাদিত্যাশয়ঃ ॥১৭॥

অকূজনেনেতি। অকূজনেন তদ্ধনসন্ধানাকথনেন চেৎ মোক্ষশ্চৌরহস্তান্মুক্তির্ভবতি, তদা কথঞ্চনাপি নাবকূজেৎ তদ্ধনসন্ধানং ন কথয়েৎ। চৌরাদিভিরতিপ্রহারাৎ অবশ্যং কূজিতব্যে তদ্ধনসন্ধানে কথয়িতব্যে বা। অকূজনাৎ তদকথনাৎ আত্মবিনাশং বাপি শঙ্কেরন্। তত্র তদা, যঃ শপথাদপি নাহং জানামীতি দিব্যকরণাদপি পাপৈশ্চৌরৈঃ সহ সম্বন্ধাৎ মুচ্যতে তস্য সত্যাদনৃতং বক্তুমপি শ্রেয় ইতি সুধীভির্বিচারিতম্ ॥১৮—১৯॥

নেতি। দদ্যাৎ স্বাম্যপি, শক্যে ধনদানে। পীড়য়েৎ পাপোৎপাদনেন ॥২০॥

## ভারতভাবদীপঃ

সর্ব্বং শ্রেনাঽপি বিধীয়তে ধর্ম্মত্বেন চোদ্যতে ॥১৬॥ য ইতি অন্যায়েনেতি চ্ছেদঃ। বুভুক্ষিতেভ্যশ্চোরেভ্যো ধনিকং ন জ্ঞাপয়েৎ ভিক্ষুভ্যস্তু জ্ঞাপয়েদেবেত্যর্থঃ ॥১৭॥ অকূজনেনেতি। চোরেষু ধনিকং পৃচ্ছৎসু ন বদেৎ অবদতো মোক্ষাভাবেন বেদ্মীতি শপথপূর্ব্বকমপি বদেত্তাদৃশস্থলেঽনৃতে দোষো নাস্তীতি শ্লোকদ্বয়ার্থঃ ॥১৮—১৯॥ নেতি। তেভ্যঃ

যাহারা অন্যায্যভাবে কাহারও ধন লইবার ইচ্ছা করে, তাহাদের নিকটে সেই ধনের সন্ধান বলিয়া দিবে না। এক্ষেত্রে সেই মিথ্যা বলাও ধর্ম্ম, ইহা নিশ্চয় ॥১৭॥

সেই ধনের সন্ধান না বলায় যদি নিস্তার পাওয়া যায়, তাহা হইলে কোন প্রকারেই সে ধনের সন্ধান বলিবে না। আর যদি প্রহারে বা প্রহারের ভয়ে অবশ্যই বলিতে হয় কিংবা না বলিলে যদি প্রাণেরই আশঙ্কা আসিয়া পড়ে, তাহা হইলে যে ব্যক্তি শপথ করিয়াও পাপিষ্ঠ চৌরাদির সহিত সংস্রব হইতে মুক্তি পাইতে পারে, তাহার পক্ষে সত্য অপেক্ষাও মিথ্যা বলা ভাল, ইহা পণ্ডিতেরা বিচার করিয়া বলিয়াছেন ॥১৮—১৯॥

স্বশরীরোপরোধেন ধনমাদাতুমিচ্ছতঃ।
সত্যসংপ্রতিপত্ত্যর্থং যদ্‌ব্রূয়ুঃ সাক্ষিণঃ ক্বচিৎ ॥২১॥
অনুক্ত্বা তত্র তদ্বাচ্যং সর্ব্বে তেঽনৃতবাদিনঃ।
প্রাণাত্যয়ে বিবাহে চ বক্তব্যমনৃতং ভবেৎ ॥২২॥ (যুগ্মকম্)
অর্থস্য রক্ষণার্থায় পরেষাং ধর্ম্মকারণাৎ।
পরেষাং সিদ্ধিমাকাঙ্ক্ষন্ন চ স্যাদ্ধর্ম্মভিক্ষুকঃ ॥২৩॥

## ভারতকৌমুদী

ধনং মদীয়ম্, শ্রমস্তু ত্বদীয়ঃ, তত্র লাভে সতি দ্বয়োঃ সমানো ভাগঃ, ক্ষতৌ তু মদীয়ং ধনং নশ্যেৎ, ত্বদীয়শ্চ শ্রমো বিফলো ভবেৎ। ইত্থং নির্দ্ধার্য্য যদা দ্বাভ্যাং বাণিজ্যমারব্ধং তদা চৌরাদিভিস্তদ্ধনে হৃতে, দাত্রা তু ত্বয়ৈব হৃতমিতিকৃত্বা তস্মিন্ গ্রহীতরি ধৃতে, সাক্ষিণাং কিং বক্তব্যমিত্যাহ স্বেতি। স্বস্য ধনগ্রহীতুঃ শরীরস্য উপরোধেন ধারণেন ধনমাদাতুমিচ্ছতো ধনিনঃ সমীপে সত্যস্য সম্প্রতিপত্ত্যর্থং বোধার্থং ক্বচিৎ সাক্ষিণো যদ্‌ব্রূয়ুঃ, তত্র সর্ব্বে তে সাক্ষিণঃ, তদ্বাচ্যং সত্যতয়া বক্তব্যম্, বাক্যম্ অনুক্ত্বা অনৃতবাদিনো ভবেয়ুঃ। তথাপি তেষাং ন দোষঃ, নির্দ্দোষস্য গ্রহীতুর্নিস্তারকরণাৎ। প্রাণাত্যয়ে দস্যুভিঃ প্রাণনাশসম্ভবে ॥২১—২২॥

অর্থস্যেতি। ধর্ম্মকারণাৎ রক্ষিতস্য পরেষামর্থস্য রক্ষণার্থায় তেষাং পরেষাং সিদ্ধিং ধর্ম্মনিষ্পত্তিম্, আকাঙ্ক্ষন্ ধর্ম্মভিক্ষুকো ধর্ম্মলিপ্সুর্জনঃ, অনৃতং ব্রুবন্নপি চ, দোষী ন স্যাৎ ॥২৩॥

## ভারতভাবদীপঃ

স্তেনেভ্যঃ, অপি হেত্বর্থে ॥২০॥ স্বেতি। সার্দ্ধঃ যদা ধনং ত্বদীয়ং শ্রমো মদীয়ো লাভস্তু ভাভ্যাং বিভজ্য গ্রাহ্য ইতি। নিয়মপূর্ব্বকং প্রবৃত্তেঽধর্ম্মেণ চোরাদিনা ধননাশঃ স্যাত্তদোত্তমর্ণোঽধমর্ণস্য শরীরোপরোধেন দাসীকরণেন ধনমাদাতুমিচ্ছতি চেত্তস্য বাক্যে সত্যসম্প্রতিপত্ত্যর্থং সংবাদার্থমাহূতাঃ সাক্ষিণো বাচ্যং বক্তুং যোগ্যং বচোঽনুক্ত্বা শতং রূপ্যাণি ধারয়ত্যেবেতি নিশ্চয়বাদিত্বাদনৃতবাদিন ইতি ভাবঃ ॥২১॥ যদা স্বধর্ম্মেণ ধনবানুত্তমর্ণস্তু ক্ষীণস্তদা তদপ্যনৃতং ন দোষায়েত্যাহ—প্রাণেতি ॥২২॥ ঈদৃশস্থলে বেষান্তরে-

চৌরপ্রভৃতি পাপিষ্ঠদিগকে কোন প্রকারে ধন না দিয়া পারিলে, কখনও ধনস্বামী তাহাদিগকে ধন দিবেন না। কারণ, পাপিষ্ঠদিগকে ধন দান করিলে. দাতারও পাপপীড়া হইয়া থাকে ॥২০॥

ধনদাতা ধনগ্রহীতাকে ধারণ করিয়া তাহার নিকট হইতে ধন আদায় করিবার ইচ্ছা করিলে, প্রকৃত বৃত্তান্তাভিজ্ঞ সাক্ষীরা আসিয়া সত্য বুঝাইবার জন্য যাহা বলিবে, সে বিষয়ে সত্য না বলিলে তাহারা সকলে মিথ্যাবাদী হইবে এবং প্রাণাত্যয়ে ও বিবাহবিষয়ে মিথ্যাও বলা যাইতে পারে ॥২১—২২॥

ধর্ম্মকার্য্য করিবার জন্য কেহ ধন সঞ্চয় করিলে, তাহা রক্ষা করিবার জন্য এবং

প্রতিশ্রুত্য প্রদাতব্যঃ স্বকার্য্যস্তু বলাৎকৃতঃ ।
যঃ কশ্চিদ্ধর্ম্মসময়াৎ প্রচ্যুতো ধর্ম্মসাধনঃ ॥২৪॥
দণ্ডেনৈব স হন্তব্যস্তং পন্থানং সমাশ্রিতঃ ।
চ্যুতঃ সদৈব ধর্ম্মেভ্যোঽমানবং ধর্ম্মমাস্থিতঃ ॥২৫॥
শঠঃ স্বধর্ম্মমুৎসৃজ্য তমিচ্ছেদুপজীবিতুম্ ।
সর্ব্বোপায়ৈর্নিহন্তব্যঃ পাপো নিকৃতিজীবনঃ ॥২৬॥
ধনমিত্যেব পাপানাং সর্ব্বেষামিহ নিশ্চয়ঃ ।
অবিষহ্যা হ্যসংভোজ্যা নিকৃত্যা পতনং গতাঃ ॥২৭॥

## ভারতকৌমুদী

প্রতীতি। অয়মর্থো। ময়া তুভ্যং দেয় ইতি প্রতিশ্রুত্য, সোঽর্থস্তস্মৈ প্রদাতব্য এব। অন্যথা মিথ্যাবাদিত্বাপত্তিরিত্যাশয়ঃ। কিঞ্চ, ধর্ম্মসাধনো যঃ কশ্চিদর্থঃ, ধর্ম্মসময়াৎ ধর্ম্মাচারাৎ, প্রচ্যুতঃ অধর্ম্মকার্য্যে ব্যয়িতুমারব্ধঃ, সোঽর্থঃ প্রবলেন বলাৎকৃতঃ আয়ত্তীকৃতঃ স্বস্মৈ ধর্ম্মায় কার্য্যঃ ধর্ম্মায়ৈব নিযোজ্য ইত্যর্থঃ ॥২৪॥

দণ্ডেনেতি। যো ধর্ম্মেভ্যশ্চ্যুতঃ অমানবমাসুরং ধর্ম্মমাস্থিতঃ সন্, তমাসুরমেব পন্থানমাচারং সমাশ্রিতো ভবতি, রাজ্ঞা দণ্ডেনৈব স হন্তব্যঃ। অন্যথা রাজ্ঞোঽনৃতকারিত্বং স্যাদিতি ভাবঃ ॥২৫॥

শঠ ইতি। তমাসুরং ধর্ম্মম্। নিকৃতৌ পরঃ প্রতারণায়াং জীবনং যস্য সঃ ॥২৬॥

## ভারতভাবদীপঃ

নাপি পরকীয়মর্থং রক্ষেদিত্যাহ—অর্থস্যেতি ॥২৩॥ যদি তুক্তবিষয়ে এব লাভালাভৌ সমাবুভাভ্যাং বিভজ্য গ্রাহ্যমিতি প্রতিশ্রুতম্, তদা নাশিতোঽর্গোঽধর্ম্মেণ ন যথাভাগং প্রদাতব্যঃ। অথবা স্বকারী ধনার্জ্জনকার্য্যধমর্ণো বলাৎকৃত উক্তরীত্যা দাসীকৃতোঽপ্যস্তু স চেৎ কপটং করোত্যনষ্টমপি ধনং নষ্টমিতি বদতি চেত্তত্রাহ—য ইত্যাদিনা ॥২৪॥

---

তাহার ধর্ম্মকার্য্য নিষ্পন্ন করিবার নিমিত্ত মিথ্যা বলিয়াও ধর্ম্মলিপ্সু লোক দোষভাগী হয় না ॥২৩॥

যাহাকে যাহা দিবার প্রতিশ্রুতি দেওয়া হইয়াছিল, তাহাকে তাহা দিতেই হইবে; না হইলে মিথ্যাবাদিত্বদোষ হইবে এবং ধর্ম্মের সাধক যে কোন ধন রাখিয়া তাহা অধর্ম্মকার্য্যে ব্যয় করিতে আরম্ভ করিলে, রাজা বলপূর্ব্বক সে ধন আয়ত্ত করিয়া ধর্ম্মকার্য্যে ব্যয় করাইবেন ॥২৪॥

যে লোক আপন ধর্ম্ম হইতে বিচ্যুত হইয়া, আসুরিক ধর্ম্ম আশ্রয় করিয়া সেই পথেই চলিতে থাকে, রাজা সেই ব্যক্তির প্রাণদণ্ডই করিবেন ॥২৫॥

শঠলোক আপন ধর্ম্ম ত্যাগ করিয়া, আসুরিক ধর্ম্মেই জীবন যাপন করিবার ইচ্ছা করে এবং তাহার জীবন পরের প্রতারণাতেই নিযুক্ত থাকে। অতএব সেই পাপাত্মাকে সর্ব্বোপায়ে বধ করা উচিত ॥২৬॥

চ্যুতা দেবমনুষ্যেভ্যো যথা প্রেতাস্তথৈব তে।
নির্যজ্ঞাস্তপসা হীনা মাস্ম তৈঃ সহ সঙ্গমঃ ॥২৮॥
ধননাশাদ্দুঃখতরং জীবিতাদ্বিপ্রয়োজনম্।
অয়ং তে রোচতাং ধর্ম্ম ইতি বাচ্যঃ প্রযত্নতঃ ॥২৯॥
ন কশ্চিদস্তি পাপানাং ধর্ম্ম ইত্যেষ নিশ্চয়ঃ।
তথাবিধঞ্চ যো হন্যান্ন স পাপেন লিপ্যতে ॥৩০॥

## ভারতকৌমুদী

উক্তার্থে হেতুমাহ ধনমিতি। ইহ জগতি সর্ব্বেষামেব পাপানাং ধনং গ্রাহ্যমিত্যেব নিশ্চয়স্তিষ্ঠতি। অতএব নিকৃত্যা অবশ্যমবলম্বনীয়েন শাঠ্যেন পতনং পাতিত্যং গচ্ছন্তে পাপা সদ্ভিরবিষহ্যাঃ অসংভোজ্যাশ্চ ॥২৭॥

চ্যুতা ইতি। দেবমানুষেভ্যঃ কর্ম্মভ্যঃ। হে যুধিষ্ঠির! তৈঃ সহ ত্বং মাস্ম সঙ্গমঃ সংসর্গং ন কুরু তৎপাপসংক্রমণাবশ্যম্ভাবাদিত্যাশয়ঃ ॥২৮॥

পাপো হি জীবননাশাদপি ধননাশমধিকং দুঃখং মন্যতে, তং প্রবোধয়িতুময়মুপদেশঃ কর্ত্তব্য ইত্যাহ ধনেতি। অয়ে! জীবিতাৎ জীবনাৎ, বিপ্রয়োজনং বিচ্ছেদনম্, ধননাশাদ্দুঃখতরং তথৈবানুভূয়মানত্বাদিতি ভাবঃ। অতএব অয়ং ধর্ম্মো ন্যায়ঃ, তে তুভ্যম্, রোচতাম্ ইতি সজ্জনেনাসৌ পাপঃ, প্রযত্নতো বাচ্য উপদেশ্যঃ ॥২৯॥

অথ "দণ্ডেনৈব স হন্তব্যঃ" ইত্যুক্তং কথং সঙ্গচ্ছতে হিংসয়া পাপজননাদিত্যাহ নেতি। তথাগতং তাদৃশং পাপম্, ন লিপ্যতে ন্যায্যকার্য্যকরণাদিত্যাশয়ঃ ॥৩০॥

## ভারতভাবদীপঃ

অমানবমাসুরম্ ॥২৫॥ শঠো বঞ্চকঃ, তমমানবম্ ॥২৬॥ ধনমেব শ্রেয়ো ন ধর্ম্ম ইত্যর্থঃ ॥২৭॥ মা সঙ্গমঃ সঙ্গং মা কার্ষীঃ ॥২৮ তত্র হেতুর্ধনেতি। বিপ্রয়োজনং বিয়োগঃ,

---

এই জগতে সমস্ত পাপাত্মারই এইরূপ নিশ্চয় থাকে যে, যে কোন উপায়ে ধন চাই, তাহাতে তাহারা শঠতা করিয়া করিয়া পতিত হয়; সুতরাং তাহারা সজ্জনের অসহ্য এবং তাহাদের অন্ন সজ্জনের অভোজ্য ॥২৭॥

তাহারা দেবকার্য্য ও মনুষ্যকার্য্য হইতে ভ্রষ্ট হয় এবং যেমন প্রেত, তেমন হইয়া যায়; আর তাহাদের যজ্ঞ বা তপস্যা থাকে না; সুতরাং যুধিষ্ঠির! তুমি তাহাদের সহিত সংসর্গ করিও না ॥২৮॥

'(ওহে! তুমি যে ধননাশকে জীবননাশ অপেক্ষাও অধিক দুঃখজনক বলিয়া মনে কর, তাহা নহে) বাস্তবিকপক্ষে জীবননাশই ধননাশ অপেক্ষা অধিক দুঃখজনক; সুতরাং এই যুক্তি তুমি গ্রহণ কর'; এইরূপ উপদেশ সজ্জনেরা যত্নপূর্ব্বক দুর্জ্জনদিগকে দিবেন ॥২৯॥

স্বকর্ম্মণা হতং হন্তি হত এব স হন্যতে ।
তেষু যঃ সময়ং কশ্চিৎ কুর্ব্বীত হতবুদ্ধিষু ॥৩১॥
যথা কাকশ্চ গৃধ্রশ্চ তথৈবোপধিজীবিনঃ ।
ঊর্দ্ধং দেহবিমোক্ষান্তে ভবন্ত্যেতাসু যোনিষু ॥৩২॥
যস্মিন্ যথা বর্ত্ততে যো মনুষ্যস্তস্মিন্ তথা বর্ত্তিতব্যং স ধর্ম্মঃ ।
মায়াচারো মায়য়া বাধিতব্যঃ সাধ্বাচারঃ সাধুনা প্রত্যুপেয়ঃ ॥৩৩॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি
রাজধর্ম্মে সত্যানৃতকে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতকৌমুদী

উক্তার্থে যুক্ত্যন্তরমাহ স্বেতি। স্বকর্ম্মণা নিজপাপকার্য্যেণৈব। হতহননাৎ দোষ ইত্যভিপ্রায়ঃ। অতএব যঃ কশ্চিৎ সজ্জনঃ হতবুদ্ধিষু তেষু পাপেষু সময়ং হননিয়মমেব কুর্ব্বীত ॥৩১॥

তাদৃশপাপানাং দুর্গতিমাহ যথেতি। যথা কাকাশ্চ গৃধ্রাশ্চ পক্ষিণঃ, তথৈব উপধিনা কপটেন জীবন্তীতি তে দুরাশয়া ইতি শেষঃ। অতএব তে উপধিজীবিনঃ দেহবিমোক্ষাদূর্দ্ধং দেহত্যাগাৎ পরম্ এতাসু কাকাদিষু যোনিষু ভবন্তি। তাদৃশভূতপূর্ব্বস্বভাবাদিতি ভাবঃ ॥৩২॥

সারমুপদিশতি যস্মিন্নিতি। মায়াচারঃ কপটব্যবহারো মনুষ্যঃ, মায়য়া কপটাচারেণ, বাধিতব্যঃ পীড়য়িতব্যঃ। সাধুনা আচারেণ প্রত্যুপেয়ো গ্রাহ্যঃ ॥৩৩॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

এতদপি পাপাঃ কুর্ব্বন্তীত্যর্থঃ। অয়মিতি পাপানাং পাপিনাং মধ্যে বাচ্য উপদেশার্হঃ কশ্চিদপি নাস্তি কিন্তু সর্ব্বং ধর্ম্ম ইত্যেব তেষাং নিশ্চয় ইত্যন্বয়ঃ। অধর্ম্মকোটি-

পাপিষ্ঠগণের কোন ধর্ম্মই নাই—ইহা নিশ্চয় ; সুতরাং যিনি তাদৃশ পাপীকে বধ করেন, তিনি পাপে লিপ্ত হন না ॥৩০॥

পাপী লোক আপন কর্ম্মেই নিহত হয়, তাহাকেই বধ করা হইয়া থাকে ; অতএব নিহতকেই নিহত করা হয় বলিয়া নিহন্তার কোন পাপ হইতে পারে না ; অতএব যে কোন ব্যক্তিই সেই হতবুদ্ধি পাপীদের বিষয়ে হত্যা করিবার নিয়ম করিতে পারে ॥৩১॥

যেমন কাক, যেমন গৃধ্র, তেমনই কপটাচারী পাপীরা ; অতএব তাহারা দেহত্যাগের পরে কাকপ্রভৃতির যোনিতে যাইয়া জন্মগ্রহণ করে ॥৩২॥

* ···নবাধিকশততমোঽধ্যায়ঃ···বঙ্গ বর্দ্ধ নি।

# সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ।

যুধিষ্ঠির উবাচ।

ক্লিশ্যমানেষু ভূতেষু তৈস্তৈর্ভাবৈস্ততস্ততঃ।
দুর্গাণ্যতিতরেদ্‌যেন তন্মে ব্রূহি পিতামহ! ॥১॥

ভীষ্ম উবাচ।

আশ্রমেষু যথোক্তেষু যথোক্তং যে দ্বিজাতয়ঃ।
বর্ত্তন্তে সংযতাত্মানো দুর্গাণ্যতিতরন্তি তে ॥২॥
যে দম্ভান্নাচরন্তি স্ম যেষাং বৃত্তিশ্চ সংযতা।
বিষয়াংশ্চ নিগৃহ্নন্তি দুর্গাণ্যতিতরন্তি তে ॥৩॥

ভারতকৌমুদী

ক্লিশ্যেতি। ভূতেষু মানুষেষু, ভাবৈরবস্থাভিঃ, ততস্ততঃ ক্রমশঃ। দুর্গাণি দুস্তরাবস্থাঃ, অতিতরেৎ কশ্চিদতিক্রামেৎ। যেন উপায়েন ॥১॥

আশ্রমেষ্বিতি। দ্বিজাতয় ইত্যুপলক্ষণম্। শূদ্রাদয়োঽপি ॥২॥

য ইতি। দম্ভান্ কপটাচারান্। স্মেতি পাদপূরণে। বৃত্তির্ব্যবহারঃ। বিষয়ান্ বিষয়গ্রাহীণি ইন্দ্রিয়াণি ॥৩॥

ভারতভাবদীপঃ

স্ফুরণাভাবাদিত্যাশয়ঃ ।২৯—৩০॥ সময়মেতান্ হনিষ্যামীতি ব্রতং যশ্চিকীর্ষেৎ স কুর্ব্বীত তাদৃশানাং বধে পুণ্যমস্তীতি ভাবঃ ॥৩১—৩২॥

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষড়ধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৬॥

যে মানুষ যে মানুষের সঙ্গে যেমন ব্যবহার করিবে, সেই মানুষ সেই মানুষের সঙ্গে তেমনই ব্যবহার করিবে, তাহাই ন্যায্য; সুতরাং কপট ব্যবহার করিয়াই কপটী লোককে দমন করিবে, আর সদ্‌ব্যবহার করিয়াই সাধুলোককে গ্রহণ করিবে” ॥৩৩॥

যুধিষ্ঠির বলিলেন—‘পিতামহ! মানুষ নিজের সেই সেই অবস্থায় ক্রমশঃ ক্লেশ পাইতে থাকিলে, যে উপায়ে সেই দুঃসহ অবস্থা অতিক্রম করিতে পারে, তাহা আপনি আমার নিকট বলুন’ ॥১॥

ভীষ্ম বলিলেন—‘যাঁহারা সংযতচিত্ত হইয়া সেই সেই আশ্রমে যথোক্ত নিয়মে চলেন, তাঁহারাই দুঃসহ অবস্থা অতিক্রম করিতে পারেন ॥২॥

(১)···তৈস্তৈর্ভাবৈঃ পৃথক্ পৃথক্···নি।

প্রত্যাহুর্নোচ্যমানা যে ন হিংসন্তি চ হিংসিতাঃ।
প্রযচ্ছন্তি ন যাচন্তে দুর্গাণ্যতিতরন্তি তে ॥৪॥
বাসয়ন্ত্যতিথীন্ নিত্যং নিত্যং যে চানসূয়কাঃ।
নিত্যং স্বাধ্যায়শীলাশ্চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥৫॥
মাতাপিত্রোশ্চ যে বৃত্তিং বর্ত্তন্তে ধর্ম্মকোবিদাঃ।
বর্জয়ন্তি দিবাস্বপ্নং দুর্গাণ্যতিতরন্তি তে ॥৬॥
যে বা পাপং ন কুর্ব্বন্তি কর্ম্মণা মনসা গিরা।
নিক্ষিপ্তদণ্ডা ভূতেষু দুর্গাণ্যতিতরন্তি তে ॥৭॥
যে ন লোভান্নয়ন্ত্যর্থান্ রাজানো রজসান্বিতাঃ।
বিষয়ান্ পরিরক্ষন্তি দুর্গাণ্যতিতরন্তি তে ॥৮॥

ভারতকৌমুদী

প্রতীতি। প্রত্যাহুঃ প্রতিনিন্দন্তি উচ্যমানা নিন্দ্যমানাঃ। প্রযচ্ছন্তি দদতি ॥৪॥

বাসয়ন্তীতি। অনসূয়কাঃ পরদোষানাবিষ্কারকাঃ। স্বাধ্যায়শীলা বেদপাঠিনঃ, শূদ্রাদয়স্তু সদ্গ্রন্থপাঠকাঃ ॥৫॥

মাতেতি। মাতাত্র মাতামহঃ। বৃত্তিং জীবিকানির্ব্বাহোপায়ম্, আশ্রিত্যেতি শেষঃ। দিবাস্বপ্নং দিবানিদ্রাম্ ॥৬॥

য ইতি। নিক্ষিপ্তদণ্ডাস্ত্যক্তহিংসাঃ, ভূতেষু প্রাণিষু ॥৭॥

য ইতি। রজসা রজোগুণজনিতেন কামেন, ক্রোধেন চান্বিতা যে রাজানঃ, অর্থান্ ধনানি, লোভান্ ন নয়ন্তি ন প্রাপয়ন্তি লোভপূরণায় ন ক্ষপয়ন্তীত্যর্থঃ। বিষয়ান্ দেশান্ ॥৮॥

যাঁহারা কপট ব্যবহার করেন না, যাঁহাদের বৃত্তি সংযত এবং যাঁহারা ইন্দ্রিয় দমন করিতে সমর্থ হন, তাঁহারাই দুঃসহ অবস্থা অতিক্রম করিতে পারেন ॥৩॥

পরে নিন্দা করিলেও যাঁহারা ফিরাইয়া তাহাদের নিন্দা করেন না, পরে হিংসা করিলেও যাঁহারা প্রতিহিংসা করেন না এবং যাঁহারা দানই করেন, কিন্তু যাচ্ঞা করেন না, তাঁহারাই দুঃসহ অবস্থা অতিক্রম করিতে পারেন ॥৪॥

যাঁহারা সর্ব্বদা অতিথিগণকে আশ্রয় দেন, যাঁহারা কখনও পরের দোষ আবিষ্কার করেন না এবং যাঁহারা প্রত্যহই বেদপাঠপ্রভৃতি করেন, তাঁহারাই দুঃসহ অবস্থা অতিক্রম করিতে পারেন ॥৫॥

যে সকল ধর্ম্মজ্ঞলোক মাতা ও পিতার বৃত্তি অনুসরণ করেন এবং দিবানিদ্রা পরিত্যাগ করিয়া থাকেন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে সমর্থ হন ॥৬॥

যাঁহারা কায়মনোবাক্যে পাপ করেন না এবং প্রাণিগণের হিংসা পরিত্যাগ করিয়া থাকেন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥৭॥

স্বেষু দারেষু বর্ত্তন্তে ন্যায়বৃত্তিমৃতাবৃতৌ ।
অগ্নিহোত্রপরাঃ সন্তো দুর্গাণ্যতিতরন্তি তে ॥৯॥
আহবেষু চ যে শূরাস্ত্যক্ত্বা মরণজং ভয়ম্ ।
ধর্ম্মেণ জয়মিচ্ছন্তি দুর্গাণ্যতিতরন্তি তে ॥১০॥
যে বদন্তীহ সত্যানি প্রাণত্যাগেঽপ্যুপস্থিতে ।
প্রমাণভূতা ভূতানাং দুর্গাণ্যতিতরন্তি তে ॥১১॥
কর্ম্মাণ্যকুহকার্থানি যেষাং বাচশ্চ সূনৃতাঃ ।
যেষামর্থাশ্চ সম্বন্ধা দুর্গাণ্যতিতরন্তি তে ॥১২॥

## ভারতকৌমুদী

স্বেষ্বিতি। বর্ত্তন্তে অনুবর্ত্তন্তে, ন্যায়বৃত্তিং যোগ্যব্যবায়ম্ ॥৯॥

আহবেষ্বিতি। আহবেষু যুদ্ধেষু ॥১০॥

য ইতি। প্রমাণভূতাঃ সত্যবাদিতয়া বিশ্বাসপাত্রীভূতাঃ, ভূতানাং মনুষ্যাণাম্ ॥১১॥

কর্ম্মাণীতি। কুহকং ছলপ্রয়োগ এব অর্থঃ প্রয়োজনং যেষাং তানি তাদৃশানি নেতি তথোক্তানি। সূনৃতাঃ সত্যপ্রিয়াঃ। অর্থা ধনানি সম্বন্ধাঃ সৎকার্য্য এব সংশ্লিষ্টাঃ ॥১২॥

## ভারতভাবদীপঃ

ক্লিশ্যমানেষ্বিতি। ভূতেষু প্রাণিষু, দুর্গাণি দুস্তরাণি ॥১—২॥ বিষয়ান্ বিষয়াথানীন্দ্রিয়াণি ॥৩॥ উচ্যমানা নিন্দ্যমানাঃ ॥৪—৭॥ রজসান্বিতাঃ সন্তোঽর্থান্ন নয়ন্তি ন হরন্তি ॥৮—১১॥ অকুহ-

যে সকল রাজা কাম ও ক্রোধের দোষে লোভপূরণ করিবার জন্য অর্থব্যয় করেন না এবং রাজ্য রক্ষা করেন, তাঁহারা দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥৮॥

যাঁহারা প্রত্যেক ঋতুকালে আপন ভার্য্যাতে ন্যায়সঙ্গতভাবে রমণ করেন এবং অগ্নিহোত্রযাগে নিরত থাকেন, সেই সজ্জনেরা দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥৯॥

যে বীরেরা যুদ্ধে মরণের ভয় পরিত্যাগ করিয়া ধর্ম্ম অনুসারে জয়লাভ করিতে ইচ্ছা করেন, তাঁহারা দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১০॥

প্রাণত্যাগ উপস্থিত হইলেও যাঁহারা সত্য বাক্যই বলেন এবং সত্যবাদী বলিয়া মানুষের বিশ্বাসের পাত্র হন, এই জগতে তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১১॥

যাঁহাদের কোন কর্ম্মই পরের প্রতারণার জন্য অনুষ্ঠিত হয় না, যাঁহাদের

(১২)···কর্ম্মাণ্যকুৎসনার্থানি···যেষামর্থাশ্চ সাধবর্থঃ···নি

অনধ্যায়েষু যে বিপ্রাঃ স্বাধ্যায়ং নেহ কুর্ব্বতে।
তপোনিষ্ঠাঃ সুতপসো দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৩॥
যে তপশ্চ তপস্যন্তি কৌমারব্রহ্মচারিণঃ।
বিদ্যাবেদব্রতস্নাতা দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৪॥
যে চ সংশান্তরজসঃ সংশান্ততমসশ্চ যে।
সত্ত্বে স্থিতা মহাত্মানো দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৫॥
যেষাং ন কশ্চিত্ত্রসতি ন ত্রসন্তি হি কস্যচিৎ।
যেষামাত্মসমো লোকো দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৬॥
পরশ্রিয়া ন তপ্যন্তি যে সন্তঃ পুরুষর্ষভাঃ।
গ্রাম্যাদর্থান্নিবৃত্তাশ্চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৭॥

ভারতকৌমুদী

অনধ্যায়েম্বিতি। স্বাধ্যায়ং বেদপাঠম্। শোভনং দুষ্করং তপো যেষাং তে ॥১৩॥

য ইতি। তপস্যন্তি কুর্ব্বন্তি। কৌমারে বয়স্যেব ব্রহ্মচারিণঃ। বিদ্যাবেদব্রতৈঃ স্নাতা প্রক্ষালিতমনোমলাঃ ॥১৪॥

য ইতি। সংশান্তং তপোঽনুষ্ঠানেন নিবৃত্তং রজো যেষাং তে। সত্ত্বে গুণে ॥১৫॥

যেষামিতি। ন ত্রসতি হিংস্রতয়া ন বিভেতি, ন ত্রসন্তি নির্দ্দোষতয়া ন বিভ্যতি ॥১৬॥

পরেতি। গ্রাম্যাদর্থাৎ পরকুৎসনাদিব্যাপারাৎ ॥১৭॥

বাক্যসকল সত্য অথ চ লোকপ্রিয় হয় এবং যাঁহাদের ধন সৎকার্য্যের জন্যই রক্ষিত থাকে, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে সমর্থ হন ॥১২॥

এই জগতে যে সকল ব্রাহ্মণ অনধ্যায় তিথিতে বেদাধ্যয়ন করেন না এবং তপস্যায় অভিনিবিষ্ট থাকিয়া গুরুতর তপস্যা করেন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১৩॥

যাঁহারা বাল্যকাল হইতেই ব্রহ্মচারী থাকিয়া তপস্যা করেন এবং বিদ্যা ও বেদবিহিত ব্রতানুষ্ঠানে পবিত্রচিত্ত হন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১৪॥

কেবল সত্যনিষ্ঠ হওয়ায় যাঁহাদের রজোগুণ ও তমোগুণ তিরোহিত হইয়া যায়, সেই মহাত্মারাই দুরবস্থা অতিক্রম করিতে সমর্থ হন ॥১৫॥

কোন লোকই যাঁহাদের ভয় করে না এবং যাঁহারা কাহারও ভয় করেন না, আর যাঁহারা সকল লোককেই নিজেদের তুল্য মনে করেন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিয়া থাকেন ॥১৬॥

সর্ব্বান্ দেবান্ নমস্যন্তি সর্ব্বধর্ম্মাংশ্চ শৃণ্বতে ।
যে শ্রদ্দধানাঃ শান্তাশ্চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৮॥
যে ন মানিত্বমিচ্ছন্তি মানয়ন্তি চ যে পরান্ ।
মান্যমানান্ নমস্যন্তি দুর্গাণ্যতিতরন্তি তে ॥১৯॥
যে চ শ্রাদ্ধানি কুর্ব্বন্তি তিথ্যাং তিথ্যাং প্রজার্থিনঃ ।
সুবিশুদ্ধেন মনসা দুর্গাণ্যতিতরন্তি তে ॥২০॥
যে ক্রোধং সংনিয়চ্ছন্তি ক্রুদ্ধান্ সংশময়ন্তি চ ।
ন চ কুপ্যন্তি ভূতানাং দুর্গাণ্যতিতরন্তি তে ॥২১॥
মধুমাংসঞ্চ যে নিত্যং বর্জ্জয়ন্তীহ মানবাঃ ।
জন্মপ্রভৃতি মদ্যঞ্চ দুর্গাণ্যতিতরন্তি তে ॥২২॥

ভারতকৌমুদী

সর্ব্বামিতি। শান্তা নিবৃত্তমনোমলাঃ ॥১৮॥

য ইতি। মানিত্বং পরকৃতসম্মানভাগিত্বং নেচ্ছন্তি ॥১৯॥

য ইতি। তিথ্যাং তিথ্যাং প্রতিতিথৌ "অহন্যহনি যৎ কুর্য্যাত্তন্নিত্যমভিধীয়তে" ইতি স্মৃতেঃ। প্রজার্থিনঃ সন্তানার্থিনঃ ॥২০॥

য ইতি। সংনিয়চ্ছন্তি সংবৃণ্বন্তি, সংশময়ন্তি সম্যক্ নিবৃত্তক্রোধান্ কুর্ব্বন্তি ॥২১॥

মধ্বিতি। মধু সুরাম্। মদ্যং গৌড়ীপ্রভৃতিকম্ ॥২২॥

যাঁহারা পরশ্রীতে সন্তপ্ত হন না এবং পরকুৎসা হইতে নিবৃত্ত থাকেন, সেই সৎপ্রকৃতি পুরুষশ্রেষ্ঠেরাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১৭॥

যাঁহারা শ্রদ্ধাপূর্ব্বক সকল দেবতাকে নমস্কার করেন, সমস্তধর্ম্মই শ্রবণ করিয়া থাকেন এবং শান্তচিত্ত হন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥১৮॥

যাঁহারা আত্মসম্মান ইচ্ছা করেন না, অথ চ পরের সম্মান করেন এবং সম্মানিত ব্যক্তিদের নিকটে অবনত থাকেন, তাঁহারাই দুরবস্থা লঙ্ঘন করিতে সমর্থ হন ॥১৯॥

যাঁহারা সন্তানার্থী হইয়া পবিত্র চিত্তে প্রত্যেক তিথিতে শ্রাদ্ধ করেন, তাঁহারা দুরবস্থা লঙ্ঘন করিতে পারেন ॥২০॥

যাঁহারা আপন কোপ সংবরণ করিতে পারেন, অপরক্রুদ্ধদিগকেও শান্ত করিতে সমর্থ হন এবং কোন প্রাণীর উপরেই ক্রুদ্ধ হন না, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥২১॥

যে সকল মানুষ জন্মাবধি সর্ব্বদা সুরা, অপর মদ্য ও মাংস বর্জ্জন করেন, তাঁহারাই দুরবস্থা অতিক্রম করিতে সমর্থ হন ॥২২॥

যাত্রার্থং ভোজনং যেষাং সন্তানার্থঞ্চ মৈথুনম্ ।
বাক্ সত্যবচনার্থায় দুর্গাণ্যতিতরন্তি তে ॥২৩॥
ঈশ্বরং সর্ব্বভূতানাং জগতঃ প্রভবাপ্যয়ম্ ।
ভক্তা নারায়ণং দেবং দুর্গাণ্যতিতরন্তি তে ॥২৪॥
য এষ পদ্মরক্তাক্ষঃ পীতবাসা মহাভুজঃ ।
সুহৃদ্ভ্রাতা চ মিত্রঞ্চ সম্বন্ধী চ তথাচ্যুতঃ ॥২৫॥
য ইমান্ সকলান্ লোকান্ চর্ম্মবৎ পরিবেষ্টয়েৎ ।
ইচ্ছন্ প্রভুরচিন্ত্যাত্মা গোবিন্দঃ পুরুষোত্তমঃ ॥২৬॥
স্থিতঃ প্রিয়হিতে জিষ্ণোঃ স এষ পুরুষোত্তমঃ ।
রাজংস্তব চ দুর্দ্ধর্ষো বৈকুণ্ঠঃ পুরুষর্ষভঃ ॥২৭॥ (বিশেষকম্)

## ভারতকৌমুদী

যাত্রেতি। যাত্রার্থং জীবনরক্ষার্থম্। সত্যবচনার্থায় সত্যপ্রকাশায় ॥২৩॥

ঈশ্বরমিতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ, অপ্যেতি লীয়তে অস্মিন্নিতি অপ্যয়স্তম্। উভয়োঃ কর্ম্মধারয়ঃ। নারায়ণং প্রতি ভক্তাঃ ॥২৪॥

য ইতি। পদ্মবৎ রক্তাক্ষো লোহিতনয়নঃ। সম্বন্ধী মাতুলাদিরূপঃ। পরিবেষ্টয়েৎ লোকালোকপর্ব্বতরূপেণ ইচ্ছন্ জগতো হিতমিতি শেষঃ। জিষ্ণোরর্জ্জুনস্য, তব চ প্রিয়হিতে স্থিত ইতি সম্বন্ধঃ ॥২৫—২৭॥

## ভারতভাবদীপঃ

কার্যান্যদন্তার্থানি ॥১২—২২॥ যাত্রার্থং জীবনার্থম্ ॥২৩—॥২৬॥ তব হিতে স্থিতঃ ॥২৭—২৯॥ কৃত্যসমুদ্দেশঃ কর্ত্তব্যলেশঃ ॥৩০॥

জীবন রক্ষার জন্য যাঁহাদের ভোজন, সন্তানার্থ মৈথুন এবং সত্যপ্রকাশার্থ বাক্য, তাঁহারাই দুরবস্থা লঙ্ঘন করিতে পারেন ॥২৩॥

যাঁহারা সর্ব্বভূতের অধীশ্বর এবং জগতের উৎপত্তি ও প্রলয়ের কারণ নারায়ণ দেবের প্রতি ভক্তি করেন, তাঁহারাই দুরবস্থা লঙ্ঘন করিতে পারেন ॥২৪॥

এই যিনি পদ্মের ন্যায় রক্তনয়ন, পীতবস্ত্র, মহাবাহু, সকলেরই সুহৃৎ, ভ্রাতা, মিত্র ও সম্বন্ধী এবং সকলেরই হিতকামনা হইতে অবিচ্যুত; অচিন্ত্যস্বরূপ পুরুষোত্তম ও প্রভু যে গোবিন্দ জগতের মঙ্গল কামনা করিয়া চর্ম্মের ন্যায় এই সমস্ত জগৎকে পরিবেষ্টন করিয়া রহিয়াছেন, পুরুষশ্রেষ্ঠ রাজা! দুর্দ্ধর্ষ ও বৈকুণ্ঠবাসী এই সেই পুরুষোত্তম তোমার ও অর্জ্জুনের প্রিয়কার্য্যে ও হিতসাধনে নিরত রহিয়াছেন ॥২৫—২৭॥

য এনং সংশ্রয়ন্তীহ ভক্ত্যা নারায়ণং হরিম্।
তে তরন্তীহ দুর্গাণি ন চাত্রাস্তি বিচারণা ॥২৮॥
দুর্গাতিতরণং যে চ পঠন্তি শ্রাবয়ন্তি চ।
কথয়ন্তি চ বিপ্রেভ্যো দুর্গাণ্যতিতরন্তি তে ॥২৯॥
ইতি কৃত্যসমুদ্দেশঃ কীর্ত্তিতস্তে ময়ানঘ।।
তরন্তে যেন দুর্গাণি পরত্রেহ চ মানবাঃ ॥৩০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে দুর্গাতিতরণোপায়কথনে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

## ভারতকৌমুদী

য ইতি। তে দুর্গাণি তরন্তি নারায়ণানুগ্রহাদেবেতি ভাবঃ ॥২৮॥

দুর্গেতি। দুর্গাতিতরণং নামৈনং প্রবন্ধম্ ॥২৯॥

ইতীতি। কৃত্যসমুদ্দেশঃ সাংসারিকৈঃ কর্ত্তব্যবিষয়ঃ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং শান্তিপর্ব্বণি রাজধর্ম্মে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

## ভারতভাবদীপঃ

ইতি শান্তিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৭॥

——:০:——

এই জগতে যে সকল ভক্ত এই হরি নারায়ণকে আশ্রয় করেন, তাঁহারা সমস্ত দুরবস্থা অতিক্রম করিতে সমর্থ হন। এই বিষয়ে কোন বিচারই নাই ॥২৮॥

যাঁহারা এই দুর্গাতিতরণনামক প্রবন্ধ পাঠ করেন, অন্যকে শ্রবণ করান এবং ব্রাহ্মণদিগের নিকটে বলেন, তাঁহারাও দুরবস্থা অতিক্রম করিতে পারেন ॥২৯॥

নিষ্পাপ রাজা! মানুষ যাহাদ্বারা ইহলোকে দুরবস্থা এবং পরলোকে নরক ভোগ অতিক্রম করিতে পারে, আমি এই সেই কর্ত্তব্যবিষয় তোমার নিকট বলিলাম" ॥৩০॥

——::০::——

*দশাধিকশততমোঽধ্যায়ঃ···বঙ্গ···বর্দ্ধ···নি।

# অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ।

———:০:———

যুধিষ্ঠির উবাচ।

অসৌম্যাঃ সৌম্যরূপেণ সৌম্যাশ্চাসৌম্যদর্শনাঃ।
ঈদৃশান্ পুরুষাংস্তাত! কথং বিদ্যামহে বয়ম্ ॥১॥

ভীষ্ম উবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
ব্যাঘ্রগোমায়ুসংবাদং তন্নিবোধ যুধিষ্ঠির! ॥২॥
পুরিকায়াং পুরি পুরা শ্রীমত্যাং পৌরিকো নৃপঃ।
পরহিংসারতিঃ ক্রূরো বভূব পুরুষাধমঃ ॥৩॥

ভারতকৌমুদী

অসৌম্যা ইতি। অসৌম্যা অন্তরে ঈর্ষ্যাবিদ্বেষাদিসত্ত্বেন বস্তুতঃ অপ্রিয়দর্শনা অপি সৌম্যরূপেণ বহিঃপ্রিয়দর্শনত্বেন, সৌম্যা অন্তরে স্নেহাদিসত্ত্বেন প্রিয়দর্শনা অপি, অসৌম্যদর্শনা বহিরাকৃতিদোষেণ ভাসন্ত ইতি শেষঃ। বিদ্যামহে জানীমঃ। আর্ষোঽয়ং প্রয়োগঃ ॥১॥

অত্রেতি। গোমায়ুঃ শৃগালঃ। নিবোধ শৃণু। "আখ্যায়িকা বিদ্যাস্তুত্যর্থা" ইতি কঠোপনিষদ্ভাষ্যে ভগবচ্ছঙ্করোক্তিরত্র স্মর্তব্যা ॥২॥

পুরিকায়ামিতি। পুরিকায়াং পুরিকাখ্যায়াম্, শ্রীমত্যাং সমৃদ্ধিশোভিতায়াম্, পৌরিকো নাম ॥৩॥

---

যুধিষ্ঠির বলিলেন—"পিতামহ! অন্তরে ঈর্ষ্যা বিদ্বেষপ্রভৃতি থাকায় যাহারা বাস্তবিক প্রিয়দর্শন নহে, তাহারা বাহিরে প্রিয়দর্শনরূপে প্রকাশ পায়; আবার অন্তরে প্রীতি সৌহার্দ্দ প্রভৃতি থাকায় যাহারা বাস্তবিক প্রিয়দর্শন; তাহারা আকৃতির দোষে অপ্রিয়দর্শন বলিয়া মনে হয়। আমি কি প্রকারে এই প্রকার মানুষদিগকে চিনিতে পারিব? ॥১॥

ভীষ্ম বলিলেন—"যুধিষ্ঠির! এই বিষয়েও মনস্বীরা ব্যাঘ্র ও শৃগাল সংবাদরূপ এই প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিয়া থাকেন ॥২॥

পূর্ব্বকালে সমৃদ্ধিশোভিত পুরিকা নাম্নী এক নগরীতে পরহিংসানিরত ক্রূরস্বভাব ও পুরুষাধম 'পৌরিক' নামে এক রাজা ছিল ॥৩॥

---

(১)…অসৌম্যরূপিণঃ…নি।

স ত্বায়ুষি পরিক্ষীণে জগামানীপ্সিতাং গতিম্।
গোমায়ুত্বঞ্চ সংপ্রাপ্তো দূষিতঃ পূর্ব্বকর্ম্মণা ॥৪॥
সংস্মৃত্য পূর্ব্বভূতিঞ্চ নির্ব্বেদং পরমং গতঃ।
ন ভক্ষয়তি মাংসানি পরৈরুপহৃতান্যপি ॥৫॥
অহিংস্রঃ সর্ব্বভূতেষু সত্যবাক্ সুদৃঢ়ব্রতঃ।
স চকার যথাকালমাহারং পতিতৈঃ ফলৈঃ ॥৬॥
শ্মশানে তস্য চাবাসো গোমায়োঃ সম্মতোঽভবৎ।
জন্মভূম্যনুরোধাচ্চ নান্যং বাসমরোচয়ৎ ॥৭॥
তস্য শৌচমমৃষ্যন্তস্তে সর্ব্বে সহজাতয়ঃ।
চালয়ন্তি স্ম তাং বুদ্ধিং বচনৈঃ প্রশ্রয়োত্তরৈঃ ॥৮॥

ভারতকৌমুদী

স ইতি। গতিং নরকম্। সম্প্রাপ্তো নরকভোগান্তে ॥৪॥

সংস্মৃত্যেতি। সংস্মৃত্য কিঞ্চিৎ সুকৃতিবশাৎ, পূর্ব্বভূতিং পূর্ব্বজন্মসম্পদম্, নির্ব্বেদমাত্মগ্লানিম্। ন ভক্ষয়তি পুনঃ পাপোৎপত্তিনিবারণায়েতি ভাবঃ ॥৫॥

অহিংস্র ইতি। সুদৃঢ়ং ব্রতং পরোপকারাদিনিয়মো যস্য সঃ ॥৬॥

শ্মশান ইতি। অন্যবাসং দূরস্থে তীর্থাদৌ স্থিতিম্ ॥৭॥

তস্যেতি। সর্ব্বে সহজাতয়ঃ সজাতীয়াস্তে শৃগালাঃ, তস্য শৌচম্, অমৃষ্যন্তঃ অসহমানাঃ সন্তঃ প্রশ্রয়োত্তরৈঃ প্রণয়পূর্ব্বকৈর্ব্বচনৈঃ, তাং শৌচবিষয়াং বুদ্ধিম্, চালয়ন্তি বিচালয়িতুমিচ্ছন্তি স্ম ॥৮॥

---

সেই রাজা আয়ুক্ষয়ে নরকে গমন করিয়াছিল, সেই নরকভোগের পরে আবার পূর্ব্ব কর্ম্মের দোষে শৃগাল হইয়া জন্মিয়াছিল ॥৪॥

তৎকালে সে পূর্ব্বজন্মের কিঞ্চিৎ সুকৃতিবশতঃ পূর্ব্বের সমৃদ্ধি স্মরণ করিয়া অত্যন্ত আত্মগ্লানি অনুভব করিত এবং পরপ্রদত্ত মাংসও ভক্ষণ করিত না ॥৫॥

সেই শৃগাল সমস্ত প্রাণীবিষয়ে হিংসাশূন্য, সত্যবাদী ও সুদৃঢ় নিয়মশালী হইয়া যথাকালে পতিত ফলদ্বারাই ভোজন নির্ব্বাহ করিতে লাগিল ॥৬॥

শ্মশানে বাস করাই তাহার অভিমত হইল, কিন্তু জন্মভূমির অনুরোধে অন্যস্থানে বাস করা অভিপ্রেত হইল না ॥৭॥

ক্রমে অন্য সকল শৃগাল তাহার সেই পবিত্র আচার সহ্য করিতে না পারিয়া প্রণয়পূর্ব্বক বাক্যদ্বারা তাহার সেই বুদ্ধি বিচলিত করিয়া দিবার ইচ্ছা করিল ॥৮॥

---

(৫)···পূর্ব্বজাতিং স্বাম্···নি।

বসন্ পিতৃবনে রৌদ্রে শৌচে বর্ত্তিতুমিচ্ছসি।
ইয়ং বিপ্রতিপত্তিস্তে যদা ত্বং পিশিতাশনঃ ॥৯॥
তৎ সমানো ভবাস্মাভির্ভোজ্যং দাস্যামহে বয়ম্।
ভুঙ্ক্ষ্ব শৌচং পরিত্যজ্য যদ্ধিভুক্তং তদস্তু তে ॥১০॥
ইতি তেষাং বচঃ শ্রুত্বা প্রত্যুবাচ সমাহিতঃ।
মধুরৈঃ প্রসৃতৈর্ব্বাক্যৈর্হেতুমদ্ভিরনিষ্ঠুরৈঃ ॥১১॥
অপ্রমাণা প্রসূতির্মে শীলতঃ ক্রিয়তে কুলম্।
প্রার্থয়ামি চ তৎ কর্ম্ম যেন বিস্তীর্য্যতে যশঃ ॥১২॥
শ্মশানে যদি বাসো মে সমাধির্মে নিশম্যতাম্।
আত্মা ফলতি কর্ম্মাণি নাশ্রমোধর্ম্মকারণম্ ॥১৩॥

ভারতকৌমুদী

তানি বচনান্যেবাহুবদতি দ্বাভ্যাং বসন্নিতি। পিতৃবনে শ্মশানে। বিপ্রতিপত্তির্বিরুদ্ধা বুদ্ধিঃ। যদা যতঃ, পিশিতাশনো মাংসভোজী ॥৯॥

তদিতি অস্মাভিঃ সমানো ভব মাংসভোজনেনেতি ভাবঃ ॥১০॥

ইতীতি। সমাহিতঃ কর্ত্তব্যবিষয়ে অভিনিবিষ্টঃ। প্রসৃতৈর্বিস্তৃতৈঃ, হেতুমদ্ভির্যুক্তিযুক্তৈঃ ॥১১॥

অপ্রমাণেতি। অপ্রমাণা শৃগালো মাংসমেব ভুঞ্জীত ইত্যর্থাদৌ প্রমাণরহিতা, প্রসূতির্জন্ম, শীলতঃ স্বভাবতঃ, ক্রিয়তে পরিগৃহ্যতে ॥১২॥

শ্মশান ইতি। সমাধির্নিয়মেনাভিমতম্। ফলতি ফলহেতুতয়া করোতি ॥১৩॥

---

তাহারা বলিল, ভাই! তুমি ভীষণ শ্মশানে থাকিয়া পবিত্রাচারে থাকিতে ইচ্ছা করিতেছ, ইহা কিন্তু তোমার বিরুদ্ধ বুদ্ধি। কারণ তুমিও মাংসভোজী ॥৯॥

অতএব তুমি আমাদের সমান হও, আমরা তোমাকে খাদ্য দান করিব; তুমি পবিত্রাচার পরিত্যাগ করিয়া তাহাই খাইতে থাক; আমরা যাহা খাইয়া আসিতেছি, তাহাই তোমারও খাদ্য হউক ॥১০॥

অন্যান্য শৃগালের এইরূপ বাক্য শুনিয়া সেই শৃগাল মনোযোগী হইয়া মধুর, বিস্তৃত, যুক্তিযুক্ত ও কোমল বাক্যে প্রত্যুত্তর করিলে ॥১১॥

শৃগাল কুলে আমার জন্ম হইয়াছে বটে, তথাপি মাংস ভক্ষণ করিতেই হইবে, এমন কোন প্রমাণ নাই। প্রাণীরা স্বভাবতঃ যে কোন বংশ পরিগ্রহ করে। সে যাহা হউক, যাহাতে আমার যশ বিস্তৃত হয়, আমি তেমন কার্য্যই করিতে চাই ॥১২॥

যদিও আমি শ্মশানে বাস করিতেছি, তথাপি আমার দৃঢ় অভিমত শ্রবণ কর। আত্মাই ফল জনক কর্ম্ম করে, কিন্তু আশ্রম ধর্ম্মের কারণ নহে ॥১৩॥

---

(৯)··· শৌচং লব্ধিতুমিচ্ছসি···নি। (১০)···তদাস্তি তে···নি। (১৩) নিশাম্যতান্··· বর্দ্ধ নি।

আশ্রমে যো দ্বিজং হন্যাদ্ গাং বা দদ্যাদনাশ্রমে।
কিন্নু তৎ পাতকং ন স্যাত্তদ্বা দত্তং বৃথা ভবেৎ ॥১৪॥
ভবন্তঃ স্বার্থলোভেন কেবলং ভক্ষণে রতাঃ।
অনুবন্ধে ত্রয়ো দোষাস্তান্ন পশ্যন্তি মোহিতাঃ ॥১৫॥
অপ্রত্যয় কৃতাং গর্হ্যামর্থাপনয় দূষিতাম্।
ইহ চামুত্র চানিষ্টাং তস্মাদ্‌বৃত্তিং ন রোচয়ে ॥১৬॥
তং শুচিং পণ্ডিতং মত্বা শার্দ্দূলঃ খ্যাতবিক্রমঃ।
কৃত্বাত্মসদৃশীং পূজাং সাচিব্যেঽবরয়ৎ স্বয়ম্ ॥১৭॥

## ভারতকৌমুদী

উক্তার্থে প্রমাণমাহ আশ্রম ইতি। দ্বিজং ব্রাহ্মণম্। তং দ্বিজহননম্, দত্তং গোদানম্ ॥১৪॥

ভবন্ত ইতি। স্বার্থলোভেন কেবলোদরপূরণেচ্ছয়া, অনুবন্ধে তৎ কার্য্যস্য পরিণামে ॥১৫॥

উক্তং দোষত্রয়মাহ অপ্রত্যয়েতি। তস্মাৎ অপ্রত্যয়ঃ শৃগালোঽস্মন্মাংসং ন ভক্ষয়েদিত্যর্থে অবিশ্বাসস্তেন কৃতাম্ বিষয়ীকৃতাম্ অতএব গর্হ্যাং নিন্দ্যাম্। ইত্যেকো দোষঃ। অর্থাপনয়েন হিংসাবশাদ্ধর্ম্মহানেন দূষিতাম্। ইতি দ্বিতীয়ো দোষঃ। ইহ লোকে অমুত্র পরলোকেচ অনিষ্টামনিষ্টফলজনিকাম্। ইতি তৃতীয়ো দোষঃ। -বৃত্তিং স্বজাতিসিদ্ধমাংসভক্ষণরীতিম্ ন রোচয়ে ॥১৬॥

তমিতি। শুচিং পবিত্রচিত্তম্। শার্দ্দূলস্তত্রোপস্থিতঃ, কশ্চিৎ ব্যাঘ্রঃ, স্বয়মাত্মনঃ সাচিব্যে মন্ত্রিত্বে ॥১৭॥

## ভারতভাবদীপঃ

অসৌম্যা ইতি ॥১—৮॥ বিপ্রতিপত্তির্বিপরীতা বুদ্ধিঃ ॥৯—১০॥ প্রস্থৈর্বিস্থৈঃ ॥১১—১৪॥ অনুবন্ধে পরিণামে ॥১৫॥ অপ্রত্যয়োঽসন্তোষস্তেন কৃতাং, অর্থাপনয়ো ধর্ম্ম-

যে লোক নির্দ্দিষ্ট কোন আশ্রমে থাকিয়া ব্রহ্মহত্যা করে, তাহাতে কি তার পাপ হয় না? কিংবা যে লোক অনির্দ্দিষ্ট আশ্রমে থাকিয়া গো দান করে, তাহাতে কি তাহার ধর্ম্ম হয় না? ॥১৪॥

তোমরা স্বার্থের লোভে কেবল ভক্ষণে নিরত রহিয়াছ, অথ চ তাহার পরিণামে যে তিনটা দোষ হয়, মোহবশতঃ তাহা দেখিতেছ না ॥১৫॥

আমাদের মাংসভক্ষণরীতি লোকের অবিশ্বাস বশতঃ নিন্দনীয়, ধর্ম্মহানি ঘটায় বলিয়া দূষিত এবং ইহলোকে ও পরলোকে অনিষ্ট ফল উৎপাদন করে। অতএব ঐ রীতি আমার অভিপ্রেত নহে ॥১৬॥

এই সময়ে বিখ্যাত বিক্রম এক ব্যাঘ্র সেই শৃগালকে পবিত্রচিত্ত ও পণ্ডিত মনে করিয়া নিজের যোগ্য সম্মান দেখাইয়া তাহাকে নিজের মন্ত্রিত্বে বরণ করিল ॥১৭॥

শার্দ্দূল উবাচ।

সৌম্য! বিজ্ঞাতরূপস্ত্বং গচ্ছ যাত্রাং ময়া সহ।
ব্রিয়ন্তামীপ্সিতা ভোগাঃ পরিহার্যাশ্চ পুষ্কলাঃ ॥১৮॥
তীক্ষ্ণা ইতি বয়ং খ্যাতা ভবন্তং জ্ঞাপয়ামহে।
মৃদুপূর্ব্বং হিতঞ্চৈব শ্রেয়শ্চাধিগমিষ্যসি ॥১৯॥
অথ সম্পূজ্য তদ্বাক্যং মৃগেন্দ্রস্য মহাত্মনঃ।
গোমায়ুঃ সংশ্রিতং বাক্যং বভাষে কিঞ্চিদানতঃ ॥২০॥

গোমায়ুরুবাচ।

সদৃশং মৃগরাজৈতত্তব বাক্যং মদন্তরে।
যৎ সহায়ান্ মৃগয়সে ধর্ম্মার্থকুশলান্ শুচীন্ ॥২১॥

ভারতকৌমুদী

সৌম্যেতি। বিজ্ঞাতং রূপং স্বভাবো যস্য স তাদৃশঃ। গচ্ছ প্রাপ্নুহি, যাত্রাং নির্দ্দোষাং জীবিকাম্। পরিহার্য্যা অনীপ্সিতাঃ পরিত্যজ্যাঃ, পুষ্কলাঃ প্রচুরা অপি ॥১৮॥

তীক্ষ্ণা ইতি। তীক্ষ্ণা হিংস্রত্বাদিতি ভাবঃ। শ্রেয়ো মঙ্গলকরং জীবনম্ ॥১৯॥

অথেতি। মৃগেন্দ্রস্য পশুশ্রেষ্ঠস্য ব্যাঘ্রস্য। সংশ্রিতং প্রণয়ান্বিতম্ ॥২০॥

সদৃশমিতি। মদন্তরে মদর্থম্। মৃগয়সে অন্বেষ্যসি, নির্দ্দোষান্ ॥২১॥

ভারতভাবদীপঃ

হানিঃ ॥১৬—১৭ যাত্রাং রাজকার্য্যং গচ্ছ প্রাপ্নুহি, পরিহার্য্যাশ্চানীপ্সিতাঃ পরিহার্য্যাঃ পরিচ্ছেদ্যা ইত্যন্যে ॥১৮॥ জ্ঞাপয়ামহে সূচয়ামহে ॥১৯—২০॥ মদন্তরে মন্নিমিত্তম্ ॥২১॥

---

ব্যাঘ্র বলিল—'সৌম্য! তোমার স্বভাব বুঝিতে পারিয়াছি তুমি আমার সহিত নির্দ্দোষ জীবন যাত্রা নির্ব্বাহ কর। তোমার অভীষ্ট ভোগ করিতে থাক এবং প্রচুর হইলেও অনভীষ্ট ভোগ পরিত্যাগ করিবে ॥১৮॥

আমি তোমাকে জানাইতেছি যে, জগতে আমরা তীক্ষ্ণ জন্তু বলিয়া বিখ্যাত সুতরাং তুমি আমার মন্ত্রী হইলে কোমল, হিত ও মঙ্গলকর, জীবন লাভ করিবে' ॥১৯॥

তাহার পর শৃগাল মহাত্মা ব্যাঘ্রের সেই বাক্যের গৌরব দেখাইয়া ঈষৎ অবনত হইয়া প্রণয়যুক্ত বাক্য বলিতে লাগিল ॥২০॥

শৃগাল বলিল—'পশুরাজ! আমার নিমিত্ত আপনার এই বাক্য উপযুক্তই বটে। যেহেতু আপনি ধর্ম্মে ও অর্থে নিপুণ এবং পবিত্রচিত্ত সহায় অন্বেষণ করিতেছেন ॥২১॥

ন শক্যং হ্যনমাত্যেন মহত্ত্বমনুশাসিতুম্ ।
দুষ্টামাত্যেন বা বীর ! শরীরপরিপন্থিনা ॥২২॥
সহায়াননুরক্তাংশ্চ নয়জ্ঞানুপসংহিতান্ ।
পরস্পরমসংসৃষ্টান্ বিজিগীষূনলোলুপান্ ॥২৩॥
অনতীতোপধান্ প্রাজ্ঞান্ হিতেযুক্তান্ মনস্বিনঃ ।
পূজয়েথা মহাভাগ ! যথাচার্য্যান্ যথা পিতৄন্ ॥২৪॥ (যুগ্মকম্)
ন ত্বেব মম সন্তোষাদ্রোচতেঽন্যান্ মৃগাধিপ ! ।
ন কাময়ে সুখান্ ভোগানৈশ্বর্য্যং চ তদাশ্রয়ম্ ॥২৫॥

---

## ভারতকৌমুদী

নেতি। অনমাত্যেন রাজ্ঞা, মহত্ত্বং দেশবিশালত্বং বিশালরাজ্যমিত্যর্থঃ। শরীরপরিপন্থিনা চিন্তাতিরেকাৎ শরীরশোষকেণ ॥২২॥

সহায়ানিতি। নয়জ্ঞান্ নীতিবিদঃ, উপসংহিতান্ সদ্ভাবান্বিতান্ অসংসৃষ্টান্ রাজানিষ্টসাধনে অমিলিতান্, অনতীতা অত্যক্তা উপধা ছলং যৈস্তান্, যুক্ত্যনভিনিবিষ্টান্ ॥২৩—২৪॥

নেতি। সন্তোষাৎ অন্যান্ সহায়ান্ গ্রহীতুং মম নৈব রোচতে একাকিনা ময়ৈব সর্ব্বষামেব রাজ্যকার্য্যাণাং কর্ত্তুং শক্যত্বাদিতি ভাবঃ ॥২৫॥

## ভারতভাবদীপঃ

ন শক্যং রাজ্ঞেতি শেষঃ ॥২২—২৫॥ যোক্ষ্যতি যোগং প্রাপ্স্যতি মদন্তরে মন্নিমিত্তং দুঃশীলাশ্চ ভবিষ্যন্তি ॥২৬॥ অত্র হেতুমাহ,—নেতি এষামহং শ্লাঘনীয়ো নাস্মীতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥২৭॥

---

বীর ! অমাত্যবিহীন একাকী রাজা বিশাল রাজ্য শাসন করিতে পারেন না এবং দুষ্ট অমাত্য লইয়া দুঃশ্চিন্তায় দেহ শোষণ করিতে থাকিয়া ও রাজ্য শাসন করিতে সমর্থ হন না ॥২২॥

মহাভাগ ! অনুরক্ত, নীতিজ্ঞ, সদ্ভাবসম্পন্ন, দুরভিসন্ধি বিষয়ে পরস্পর অমিলিত, জয়াভিলাষী, অলোভী, কপটপ্রয়োগাভিজ্ঞ, বুদ্ধিমান্, রাজার হিত সাধনে অভিনিবিষ্ট ও মনস্বী সহায়দিগকে আপনি পিতা ও আচার্য্যের ন্যায় সম্মান করিবেন ॥২৩—২৪॥

কিন্তু পশুরাজ ! আমার সন্তোষের জন্য অন্য সহায় গ্রহণের ইচ্ছা করিবেন না। আমিও আপনার আশ্রয়ে থাকিয়া সুখজনক ভোগ বা ঐশ্বর্য্য কামনা করি না ॥২৫॥

---

(২৫)···রোচতেঽন্যন্মৃগাধিপ···বর্দ্ধ নি।

